

রায় শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ বল্লভ বাহাদুর

# উৎসর্গ পত্র

বর্ত্তমানে বাঙ্গালী জাতির পাট ব্যববসায়ের একমাত্র গৌরব-
স্থল, বিখ্যাত পি, জি, ডবলু সাউ কোংর অংশীদার ও
একমাত্রপরিচালক সুপ্রসিদ্ধ ধান্যকুড়িয়ার জমিদার

রায়বাহাদুর শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ বল্লভ

মহাশয় সমীপেষু,—

মহাত্মন্—

বর্ত্তমানে এই কর্ম্মবিমুখ হতভাগ্য বাঙ্গালী জাতির মধ্যে আপনি কর্ম্মের সাধনা করিয়া এখনও পর্য্যন্ত দুর্ভাগ্য জাতির নাম জগতের ব্যবসাক্ষেত্রে রক্ষা করিয়া আসিতেছেন। আমি জানি আপনি এই দুর্ভাগ্য জাতির নাম জগতের ব্যবসাক্ষেত্রে রক্ষা করিবার জন্য কত পরিশ্রম, কত ত্যাগস্বীকার করিয়াছেন ও করিতেছেন। আপনি আদর্শ গৃহী, ভারতের ভাবধারাকে রক্ষা করিয়া একান্নবর্ত্তী পরিবারের উপকারিতা জগতের সম্মুখে স্থাপন করিয়া তাহার উজ্জ্বল দৃষ্টান্তরূপে আপনি দণ্ডায়মান। বৃহৎ পরিবারের ভার স্কন্ধে লইলে ভারবহন-কর্ত্তার ব্যক্তিগত স্বার্থ কতখানি বলি দিতে হয় আপনি তাহার মূর্ত্ত-প্রতীক। আপনি সৌভ্রাতৃত্বের আদর্শ। সর্ব্বোপরি ধনীর গৃহে জন্ম-গ্রহণ করিয়া ও বিপুল ধনের মধ্যে অবস্থান করিয়া কখনও ধনের মোহ আপনাকে অভিভূত করিতে পারে নাই। তাই আমি ভারতের মহাঋষির মহোপদেশগুলি আপনার সম্মুখে স্থাপন করিতে সাহসী হইলাম। ইহা কেবল আপনার আজন্ম গুণমুগ্ধ ভক্তের ভক্তি-অর্ঘ্য বলিয়া গ্রহণ করিবেন। ইতি—

শাঁকড়া কুলিন গ্রাম, ২৪-পরগণা।
মহাসপ্তমী, ২৪শে আশ্বিন, ১৩৩৬।

বিনীত—
শ্রীসন্ন্যাসিচরণ চন্দ্র।

# গ্রন্থকারের নিবেদন।

—:০○০:—

এই মহোপদেশগুলি সংকলন করিবার আমার একটু উদ্দেশ্য ছিল। কারণ যখন আমি বাল্যে বিদ্যালয়ে শিক্ষা করিতাম, তখন প্রায়ই পাঠ্য পুস্তকের ভিতর দেখিতে পাইতাম কোন উপদেশের বিষয়ে লিখিত হইলে বাইবেলের প্রভু যিশুর উপদেশ লইয়া আলোচনা হইতেছে। আমাদের হিন্দুর ধর্ম্মগ্রন্থে যে কোন উপদেশ আছে তাহা প্রায়ই কখনও শুনিতে পাইতাম না। সেই সময় হইতেই আমার মনে সর্ব্বদা ইচ্ছা ছিল যে, হিন্দু-শাস্ত্রের কোন গ্রন্থে কোন উপদেশ আছে কিনা তাহা আমাকে জানিতে হইবে। তাহার পর কৈশোর যৌবন অতিক্রম করিয়া প্রৌঢ়ত্বের সোপানে আরোহণ করিয়া যখন আমি আমার নিজ হিন্দু-ধর্ম্মের গ্রন্থসকল পাঠ করিতে আরম্ভ করি, তখন দেখিতে পাইলাম যে, আমাদের মহাভারত অনন্ত উপদেশের আকর স্বরূপ। বোধহয় সমগ্র পৃথিবীর কোন গ্রন্থে একত্র এরূপ উপদেশ আছে কিনা সন্দেহ। তৎ-ক্ষণাৎ আমার বাল্যের স্মৃতি জাগ্রত হইল। আমি তখন সেই বৃহৎ গ্রন্থের চতুর্দ্দিকে বিক্ষিপ্ত উপদেশগুলি একস্থানে সংগ্রহ করিতে প্রবৃত্ত হইলাম। আমি জানিনা ইহাতে জগতের কোন উপকার হইবে কিনা। যাহা হউক, কষ্টে এবং নানারূপ বাধা-বিঘ্নের ভিতর দিয়া আমি এইগুলি সংগ্রহ করিয়া একত্র সমাবেশ করিলাম। এই কার্য্যে আমার পিতৃতুল্য পূজনীয় আমাদের গ্রামের জমিদার এবং প্রায় অশীতি-বর্ষ বয়স্ক বৃদ্ধ বাবু প্রবোধচন্দ্র ঘোষ আমাকে বিশেষ উৎসাহ এবং সাহায্য করিয়াছেন একারণে আমি তাঁহার নিকট চিরকৃতজ্ঞ রহিয়াছি। আমার সহধর্ম্মিণী সরলাবালা আমাকে এ সম্বন্ধে সর্ব্বাপেক্ষা সাহায্য

করিয়াছিলেন, তাঁহার সাহায্য না প্রাপ্ত হইলে আমি এই পুস্তক সঙ্কলন করিতে সমর্থ হইতাম কি না সন্দেহ। কিন্তু আমার সর্ব্বাপেক্ষা দুঃখের বিষয় পুস্তক বহির্গত হইবার পূর্ব্বেই তিনি আমাকে পরিত্যাগ করিয়া সতীলোকে প্রস্থান করিয়াছেন। আমার পরম স্নেহভাজন অনুজদ্বয় শ্রীমান্ প্রসাদকুমার চন্দ্র এবং শ্রীমান্ বিধুভূষণ চন্দ্র আমাকে এ সম্বন্ধে বিশেষ সাহায্য করিয়াছিলেন। কারণ, তাঁহারা আমার পুস্তক সঙ্কলনের সময় সংসার বহনের ভার হইতে মুক্ত না করিলে হয়ত এই পুস্তক বহির্গত হইত কি না সন্দেহ। আমি সেই কারণে তাঁহাদিগকে আশীর্ব্বাদ করিতেছি।

সর্ব্বশেষে আমার সাহিত্য ক্ষেত্রের গুরু-স্বরূপ প্রসিদ্ধ সাহিত্যিক শ্রীযুক্ত সরোজনাথ ঘোষ আমাকে এই পুস্তক সম্বন্ধে নানারূপ সাহায্য ও উৎসাহ প্রদান করিয়াছেন, এমন কি তিনি নিজে স্বতঃপ্রবৃত্ত হইয়া এই পুস্তকের প্রুফ পর্য্যন্ত দেখিয়া দিয়াছেন, এজন্য আমি তাঁহার নিকট চিরকৃতজ্ঞ রহিলাম।

সর্ব্বশেষে বক্তব্য এই পুস্তকখানির উপদেশ সকল মহাত্মা কালীপ্রসন্ন সিংহের মহাভারতের মধ্য হইতেই সংগ্রহ করা। কারণ, আমার বোধহয়, বঙ্গভাষায় যতগুলি মহাভারত অনূদিত হইয়াছে তাহার মধ্যে ঐ খানিই প্রামাণ্য গ্রন্থ বলিয়াই স্বীকৃত হয়।

এক্ষণে সাধারণের নিকট আদৃত হইলে আমার শ্রম সফল বলিয়া স্বীকার করিব।

শিকড়া কুলিন গ্রাম, ২৪-পরগণা।<br>
মহাসপ্তমী ২৪শে আশ্বিন, ১৩৩৬

ইতি—<br>
সঙ্কলয়িতা।

# রত্ন-কণা

## বা

# মহাভারতের উপদেশাবলী

## ( আদিপর্ব্ব )

১। এই মহাভারত সকল উপাখ্যান হইতে শ্রেষ্ঠ ও নানাশাস্ত্রের সার সঙ্কলন করিয়া রচিত ও বেদ চতুষ্টয়ের অনুগত হইয়াছে এবং যাহাতে আত্মতত্ত্ব বিষয় সম্যক্ মীমাংসা আছে। তাহা শ্রদ্ধা ও ভক্তি সহকারে শ্রবণ করিলে পাপ ভয় নিবারণ হয়।

২। ব্রাহ্মণরা বহুকষ্টে ও অভিনিবিষ্টচিত্তে সংক্ষেপে বা সবিস্তারে যে বেদ অধ্যয়ন করিয়া থাকেন, যাহা জ্ঞানের একমাত্র সীমা সেই বেদশাস্ত্রের অনুগত করিয়া এই ইতিহাস মহাত্মা বেদব্যাস কর্ত্তৃক বিরচিত হইয়াছে। ইহাতে শাস্ত্রের মত ও লৌকিক আচার ব্যবহারের রীতি নীতি স্পষ্টরূপে নির্দ্দিষ্ট আছে।

৩। এই মহাভারতে অশেষ ইতিহাস ও বেদ প্রতিপাদ্য সনাতন ধর্ম্ম এবং তত্ত্বজ্ঞান বিস্তরতঃ ও সঙ্ক্ষেপতঃ কথিত আছে।

৪। "অন্যান্য আশ্রম হইতে গৃহস্থাশ্রম শ্রেষ্ঠ।"

৫। যাহা ভবিতব্য, অতি সাবধানে থাকিলেও তাহা ঘটিয়া থাকে, সুতরাং তাহার অনুশোচনা করা অবিধেয়। এই জগতীতলে অদ্যাপি বুদ্ধিবলে কেহই দৈবের প্রতিকূলতাচরণ করিতে পারেন নাই। কারণ দৈবের অপরিবর্ত্তনীয় নিয়ম অতিক্রম করা কাহারই সাধ্য নহে। ভাব ও অভাব সুখ ও অসুখ সকলই কালবশে নিয়ত পরিভ্রমণ করিতেছে। কাল সর্ব্ব জীবের সৃষ্টি ও কালই তাহার সংহার করিয়া থাকেন, কালই সর্ব্ব জীবের দাহ ও কালই তাহার শান্তি করেন। ইহকালে যে সব শুভাশুভ উপস্থিত হয় সমুদয় কালমূলক। প্রজার সৃষ্টি ও সংহার সকলই কাল সহকারে ঘটিয়া থাকে। জীবলোক সকলই নিদ্রিত একমাত্র কাল জাগরিত আছেন। কাল সর্ব্বত্র সর্ব্বভূতে সমভাবে অবস্থান করিতেছেন। যাহা অতিক্রান্ত বা অনাগত ও যে অবস্থা বর্ত্তমান আছে সকলই কালকৃত বিবেচনা করিতে হইবে।

৬। দধির মধ্যে নবনীত, দ্বিপদের মধ্যে ব্রাহ্মণ, বেদ চতুষ্টয়ের মধ্যে আরণ্যক, হ্রদের মধ্যে সমুদ্র, চতুষ্পদের মধ্যে ধেনু যাদৃশ শ্রেষ্ঠ তাদৃশ ইতিহাসের মধ্যে বেদব্যাস প্রণীত মহাভারত উৎকৃষ্ট।

৭। যেমন সৎ কুলোদ্ভব প্রভুকে প্রভুপরায়ণ ভৃত্যগণ অভ্যুদয় বাসনায় উপাসনা করে, সেইরূপ বুধগণ বিবিধ জ্ঞানলাভের অভিলাষে এই ভারতসংহিতার সেবা করিয়া থাকেন। যেমন স্বর ও ব্যঞ্জন বর্ণ কি লৌকিক কি বৈদিক সকল বাক্যকেই অধিকার করিয়া আছে, সেইরূপ এই অদ্ভূত ইতিহাসে বহু বিষয় শুভকারী বুদ্ধিবৃত্তি সমর্পিত হইয়াছে।

৮। লোকান্তরগত জনের ধর্ম্মই অদ্বিতীয় বন্ধু। অর্থ ও স্ত্রী সাতিশয়ানুরাগ পূর্ব্বক সেবিত হইলেও কখনও স্থির ও আত্মীয় হয় না।

৯। যিনি দক্ষিণা গ্রহণ না করিয়া শিক্ষাদান করেন ও যে ব্যক্তি দক্ষিণা না দিয়া অধ্যয়ন করে, তাহাদের মধ্যে একজন মৃত্যু বা বিদ্বেষ প্রাপ্ত হয়।

১০। মিথ্যাবাদী সর্ব্বত্র অনাদরণীয় হয়।

১১। যে ব্যক্তি জিজ্ঞাসিত হইয়া জানিয়া শুনিয়াও মিথ্যা বলে, সে আপনার উর্দ্ধতন সপ্ত পুরুষ ও অধস্তন সপ্ত পুরুষকে নরকে পাতিত করে। আর যে ব্যক্তি যথার্থ জানিয়াও না কহে, সেও সেই পাপে লিপ্ত হয়।

১২। ব্রাহ্মণরা শান্তমূর্ত্তি, বেদবেদাঙ্গবেত্তা ও সর্ব্ব জীবের অভয়-প্রদ হইবেন। অহিংসা, সত্য বাক্য, ক্ষমা ও বেদবাক্য ধারণ এইগুলি ব্রাহ্মণের ধর্ম্ম।

১৩। জগতে যাহারা সর্ব্বদা প্রজাগণের অহিতাচরণ করে দৈবও তাহাদিগের উপর প্রাণান্তিক দণ্ডপাত করে।

১৪। অনেকে মোহপরবশ হইয়া পৈতৃক ধন বিভাগ করিতে অভিলাষ করে; কিন্তু বিভাগান্তর ধনমদে মত্ত হইয়া পরস্পর বিরোধ আরম্ভ করে। স্বার্থপর, মূর্খ ব্যক্তিরা স্বীয় ধন অধিকার করিলে শত্রু পক্ষ মিত্র ভাবে প্রবেশ করিয়া তাহাদিগের আত্মবিচ্ছেদ জন্মাইয়া দেয় এবং ক্রমশঃ দোষ দর্শাইয়া পরস্পরের রোষ বৃদ্ধি ও বৈরভাব বদ্ধমূল করিতে থাকে।

১৫। স্বকীয় গুণ কীর্ত্তন ও বল প্রশংসা করা পণ্ডিত মণ্ডলীর অনুমোদিত নহে, বিশেষতঃ অকারণে আত্মপ্রশংসা অতিশয় অন্যায়।

১৬। যে ব্যক্তি দৈবপর হয় তাহার দৈবের উপর নির্ভর করাই সর্ব্বতোভাবে বিধেয়, কারণ সে স্থলে দৈব ব্যতিরেকে তাহার রক্ষা পাইবার উপায় নাই।

১৭। ক্রোধ সংযমিগণের বহু যত্নে সঞ্চিত ধর্ম্মরাশি লোপ করে। ধর্ম্ম বিহীন লোকদিগের সদ্গতি লাভ হয় না।

১৮। ক্ষমাগুণই সর্ব্বত্র সিদ্ধিদায়ক। কি ইহলোক কি পরলোক ক্ষমাবানের সর্ব্বত্রই মঙ্গল। ক্ষমাগুণ অবলম্বন করিলে চরমে পরমপদ প্রাপ্তি হয়।

১৯। ক্ষমাশীল ও জিতেন্দ্রিয় হইয়া কালযাপন করা কর্ত্তব্য।

২০। সন্তানই পরম ধর্ম্ম।

২১। কামতঃ বা ঋতুকালাতিক্রমে কদাচ স্ত্রী সম্ভোগ করা কর্ত্তব্য নহে। কেবল ঋতুকালে স্ত্রী সম্ভোগ করিলে যে সন্তান জন্মে তাহারা ধর্ম্মপরায়ণ ও নির্ব্ব্যাধি হইয়া দীর্ঘকাল জীবিত থাকে।

২২। রাজার, কাম ক্রোধ প্রভৃতি দুষ্প্রবৃত্তির বশীভূত না হইয়া দোষাশ্রিত ব্যক্তিদিগের উপর ধর্ম্মতঃ দণ্ডবিধান করা কর্ত্তব্য।

২৩। যৌবনকাল আগত না হইলে দারপরিগ্রহ করা কর্ত্তব্য নহে, তাহাতে দীর্ঘজীবী সন্তান জন্মগ্রহণ করে।

২৪। ধনিগণের প্রচুর ধন দান করা কর্ত্তব্য।

২৫। ব্রাহ্মণগণের বেদ বেদাঙ্গ উপনিষৎ প্রভৃতি অধ্যয়ন করা কর্ত্তব্য।

২৬। বৈশ্যের বলবান বলীবর্দ্দদ্বারা কৃষিকর্ম্ম করা কর্ত্তব্য। দুর্ব্বল গো সকলকে ভার বহন কার্য্যে নিযুক্ত না করিয়া তাহাদিগকে পালন করা কর্ত্তব্য।

২৭। বণিকের কূট পরিমাণ দ্রব্য সামগ্রী বিক্রয় করা কর্ত্তব্য নহে।

২৮। আপন শরীরের উপর সকলেরই সম্পূর্ণ হিতৈষিত্ব ও কর্ত্তৃত্ব আছে।

২৯। নারীগণের চিরকাল পিতৃগৃহে বাস করা অবিধেয়; তাহাতে কীর্ত্তি, চরিত্র, ও ধর্ম্ম নষ্ট হইবার সম্ভাবনা।

৩০। যে ব্যক্তি মনে এক প্রকার জানিয়া মুখে অন্য প্রকার বলে, সেই আত্মাপহারী চৌরের কোন্ দুষ্কর্ম্ম না করা হয়।

৩১। লোক পাপ কর্ম্ম করিয়া মনে করে, আমার দুষ্কর্ম্ম কেহই জানিতে পারে নাই; কিন্তু দেবগণ ও অন্তর্য্যামী পুরুষরা সকলই জানিতে পারেন। আর সূর্য্য চন্দ্র বায়ু, অগ্নি, স্বর্গ পৃথিবী, জল, মনঃ যম, দিবা, রাত্রি, প্রাতঃকাল সায়ংকাল, এবং ধর্ম্ম ইহারা মনুষ্যের সমস্ত বৃত্তান্ত জানিতে পারেন।

৩২। পাপ পুণ্যের সাক্ষী স্বরূপ হৃদয়স্থিত আত্মা সন্তুষ্ট থাকিলে বৈবস্বত যম স্বয়ং মনুষ্যের পাপ নাশ করেন।

৩৩। যে পাপাত্মা আত্মাকে অপমান করিয়া সত্য বিষয় মিথ্যারূপে প্রতিপাদন করে, দেবতারা তাহার মঙ্গল বিধান করেন না।

৩৪। পতি স্বয়ং ভার্য্যার গর্ভে প্রবেশ করিয়া পুত্ররূপে জন্মগ্রহণ করেন এই নিমিত্ত জায়ার জায়াত্ব হইয়াছে।

৩৫। পুত্র জন্মগ্রহণ করিয়া পূর্ব্ববৎ পিতামহদিগকে উদ্ধার করে এবং পিতাকে পুন্নামক নরক হইতে পরিত্রাণ করে, এই বলিয়া স্বয়ম্ভু ব্রহ্মা উহাকে পুত্র বলিয়া ব্যাখ্যা করিয়াছেন।

৩৬। গৃহকর্ম্মদক্ষা, পুত্রবতী, পতিপরায়ণা ভার্য্যাই যথার্থ ভার্য্যা।

৩৭। ভার্য্যা ভর্ত্তার অর্দ্ধাঙ্গ স্বরূপ, পরমবন্ধু, এবং ত্রিবর্গ লাভের মূল কারণ।

৩৮। ভার্য্যা ভর্ত্তার অর্দ্ধাঙ্গস্বরূপ, পরমবন্ধু এবং ত্রিবর্গ লাভের মূল কারণ।

ভার্য্যাবান লোকরাই ক্রিয়াশালী হয়।

ভার্য্যাবান লোকরা গৃহী বলিয়া পরিগণিত হয়।

ভার্য্যাবান লোকরা সর্ব্বদা সুখী হয়।

ভার্য্যাবান লোকরা সৌভাগ্য সম্পন্ন হয়।

ভার্য্যাবান লোকরা সকলের বিশ্বাসভাজন।

৩৯। প্রিয়ংবদা ভার্য্যা .অসহায়ের সহায়-স্বরূপ, ধর্ম্মকার্য্যে পিতা স্বরূপ, আর্ত্ত ব্যক্তির জননীর স্বরূপ, পথিকের বিশ্রামস্থানস্বরূপ।

৪০। মরণান্তে আর কিছুই অনুগামী হয় না, কেবল পতিব্রতা পত্নীই সহগামিনী হইয়া থাকে।

৪১। পতিব্রতা ভার্য্যা যদি পূর্ব্বে পরলোক প্রাপ্ত হয়, তাহা হইলে সে তথায় গিয়া পতির অপেক্ষা করে, তার যদি পূর্ব্বে পতির পরলোক হয় তবে তাহার সহমৃতা হয়।

৪২। পতি ভার্য্যাকে ইহলোক ও পরলোকে সহায়স্বরূপ প্রাপ্ত হয়।

৪৩। পতি স্বয়ং ভার্য্যার গর্ভে প্রবেশ করিয়া পুত্র নামধারী হইয়া জন্মগ্রহণ করেন। অতএব পুত্রপ্রসবিনী ভার্য্যাকে সাক্ষাৎ মাতা বলিয়া মনে করা কর্ত্তব্য।

৪৪। পুত্র পিতার প্রতিবিম্ব স্বরূপ, এই নিমিত্তই লোক পুত্রমুখ নিরীক্ষণ করিয়া স্বর্গ ভোগের সুখ অনুভব করে।

৪৫। মনুষ্য শারীরিক ও মানসিক পীড়া দ্বারা যতই কেন কাতর হউক না, প্রিয়তমা ভার্য্যাকে অবলোকন করিলে সুশীতল জলে প্রগাঢ় আতপতাপিত ব্যক্তির ন্যায় সর্ব্বদুঃখ বিস্মৃত হইয়া পরম পরিতোষ লাভ করে।

৪৬। ভার্য্যা কর্ত্তৃক সাতিশয় ভৎর্সিত হইলেও তাহার অপ্রিয় কার্য্য করা কদাপি বিধেয় নহে; কারণ রতি, প্রীতি ও ধর্ম্ম এই তিন সুখসাধনই ভার্য্যার আয়ত্ত।

৪৭। স্ত্রীলোক আত্মার পবিত্র জন্মক্ষেত্র এবং স্ত্রীলোক ব্যতীত পুত্র উৎপাদন হয় না। পুত্র পিতৃপদে প্রণাম করিয়া ধূলি ধূসরিত কলেবর হয় এবং পিতাকে আলিঙ্গন করে; এই অসার সংসারে ইহা অপেক্ষা সুখ আর কি আছে।

৪৮। ক্ষুদ্র জীব পিপীলিকারাও স্বীয় অঙ্গ সমূহকে যত্ন সহকারে রক্ষা করে, আপন পুত্রকে লালন পালন করিতে পরাঙ্মুখ হওয়া কর্ত্তব্য নহে।

৪৯। নিজ শিশু পুত্রের আলিঙ্গনে লোক যাদৃশ সুখানুভব করে, স্ত্রীগাত্র বা সুশীতল জল স্পর্শ করিয়াও তাদৃশ সুখানুভব হয় না।

৫০। যেমন দ্বিপদের মধ্যে ব্রাহ্মণ শ্রেষ্ঠ, চতুষ্পদের মধ্যে গো শ্রেষ্ঠ, গুরুজনের মধ্যে পিতা শ্রেষ্ঠ, সেইরূপ স্পর্শবান পদার্থের মধ্যে পুত্র শ্রেষ্ঠ।

৫১। লোক সর্ষপ প্রমাণ পরদোষ নিরীক্ষণ করে, কিন্তু বিল্ব পরিমিত আত্মদোষ দেখিতে পায়না।

৫২। কুরূপ ব্যক্তি যে পর্য্যন্ত আদর্শ মণ্ডলে আপন মুখ না দেখে, ততক্ষণ আপনাকে সর্ব্বাপেক্ষা রূপবান বোধ করে; কিন্তু যখন আপনার বিকৃত মুখশ্রী নিরীক্ষণ করে তখন আপনার ও অন্যের রূপ জানিতে পারে।

৫৩। যে ব্যক্তি অত্যন্ত সুশ্রী সে কখনও অন্যকে অবজ্ঞা করে না।

৫৪। যে অধিক বাক্য ব্যয় করে লোক তাহাকে মিথ্যাবাদী ও বাচাল কহে।

৫৫। যেমন শূকর নানাবিধ সুখাদ্য মিষ্টান্ন পরিত্যাগ করিয়া পুরীষমাত্র গ্রহণ করে, সেইরূপ মূর্খলোকরা শুভাশুভ বাক্য শ্রবণ করিলে শুভ কথা পরিত্যাগ পূর্ব্বক অশুভই গ্রহণ করিয়া থাকে, আর হংস যেমন সজল দুগ্ধ হইতে অসার জলীয় অংশ পরিত্যাগ পূর্ব্বক সারাংশই গ্রহণ করে, সেইরূপ পণ্ডিতরা লোকের শুভাশুভ বাক্য শ্রবণ করিয়া তাহা হইতে শুভই গ্রহণ করেন।

৫৬। সজ্জনরা পরের অপবাদ শ্রবণ করিয়া অতিশয় বিষণ্ন হয়েন, আর দুর্জ্জনরা পরের নিন্দা করিয়া যৎপরোনাস্তি সন্তুষ্ট হয়।

৫৭। সাধু ব্যক্তিরা মান্যলোকদিগকে সংবর্দ্ধনা করিয়া যাদৃশ সুখী হন, অসাধুগণ সজ্জনগণের অপমান করিয়া ততোধিক সন্তোষ লাভ করে।

৫৮। যে ব্যক্তি স্বয়ং দুর্জ্জন, সে সজ্জনকেও দুর্জ্জন বলে।

৫৯। ক্রুদ্ধ কাল-সর্প-রূপী সত্যধর্ম্ম-চ্যুত পুরুষ হইতে নাস্তিকরাও বিরক্ত হয়।

৬০। যে ব্যক্তি স্বয়ং স্ব-সদৃশ পুত্র উৎপাদন করিয়া তাহার সমাদর না করে দেবতারা তাহাকে শ্রীভ্রষ্ট করেন এবং সে অভীষ্টলোক প্রাপ্ত হইতে পারে না।

৬১। পিতৃগণ পুত্রকে কুল ও বংশের প্রতিষ্ঠা এবং সর্ব্বধর্ম্মোত্তম বলিয়া নির্দ্দেশ করেন, সেই কারণ পুত্রকে পরিত্যাগ করা অত্যন্ত অবিধেয়।

৬২। শত শত কূপ খনন করা অপেক্ষা এক পুষ্করিণী প্রস্তুত করা শ্রেষ্ঠ; শত শত পুষ্করিণী খনন করা অপেক্ষা, এক যজ্ঞানুষ্ঠান অপেক্ষা এক পুত্র উৎপাদন করা শ্রেষ্ঠ, শত শত পুত্র উৎপাদন অপেক্ষা এক সত্য প্রতিপালন করা শ্রেষ্ঠ।

৬৩। একদিকে সহস্র অশ্বমেধ ও অন্যদিকে সত্য রাখিয়া তৌল করিলে সহস্র অশ্বমেধ অপেক্ষা সত্যের গুরুত্ব অধিক হয়। সমুদায় বেদ অধ্যয়ন ও সর্ব্বতীর্থে অবগাহন করিলে সত্যের সমান হয় কিনা সন্দেহ।

৬৪। যেমন সত্যের সমান ধর্ম্ম নাই এবং সত্যের সমান উৎকৃষ্ট আর কিছুই নাই, তদ্রূপ মিথ্যার তুল্য অপকৃষ্ট আর কিছুই নাই।

৬৫। সত্যই পরমব্রহ্ম, সত্য প্রতিজ্ঞা প্রতিপালন করাই পরমোৎকৃষ্ট ধর্ম্ম।

৬৬। ঔরস পুত্র পিতাকে যমালয় হইতে উদ্ধার করে।

৬৭। জীবৎ পুত্রকে পরিত্যাগ করা কর্ত্তব্য নহে।

৬৮। কাম্য বস্তুর উপভোগে কামের উপশম হওয়া দূরে থাকুক, প্রত্যুত ঘৃত সংযুক্ত বহ্নির ন্যায় উহা ক্রমশঃ পরিবর্দ্ধিত হইতে থাকে।

৬৯। যদি একজন এই রত্ন-গর্ভা পৃথিবীর সমুদায় হিরণ্য, সকল পশু এবং সমস্ত মহিলা উপভোগ করে তথাপি তাহার তৃপ্তিলাভ হওয়া দুর্ঘট; অতএব শান্তিপথ অবলম্বন করাই শ্রেয়ঃকল্প।

৭০। লোক যখন কায়মনোবাক্যে, কাহারও অনিষ্ট চেষ্টা না করে, তখন ব্রহ্মতুল্য হয়।

৭১। যে ব্রাহ্মণ ভ্রান্তিক্রমেও মদ্যপান করিবে, সে অধার্ম্মিক ও ব্রহ্মহারা হইয়া ইহকালে ও পরকালে ঘৃণিত ও নিন্দিত হইবে।

আপনার সুকৃতি ও দুষ্কৃতি অনুসারে মানুষ সুখ, দুঃখ ভোগ করিয়া থাকে।

৭২। স্বয়ম্ভূ ব্রহ্মা আপনি কহিয়াছেন, পৃথিবীতে বা স্বর্গে যে কিছু বস্তু আছে আমিই তাহার ঈশ্বর।

৭৩। যে ব্যক্তি ক্ষমাগুণে পরের তিরস্কারবাক্যে উপেক্ষা প্রদর্শন করেন, এই সচরাচর বিশ্ব তাঁহারই আয়ত্ত। সাধুব্যক্তিরা অশ্বরশ্মি-গ্রাহীকে সারথি না বলিয়া যিনি উত্তেজিত ক্রোধকে অশ্বের ন্যায় নিগ্রহ করিতে পারেন তাহাকেই যথার্থ সারথি বলিয়া থাকেন। যিনি উদ্রিক্ত ক্রোধানলে ক্ষমাবারি সেচন করিতে পারেন, এই স্থাবর জঙ্গমাত্মক জগৎ তাঁহারই জয় করা হয়। যেমন সর্প নির্ম্মোক পরিত্যাগ করে, তদ্রূপ যিনি ক্রোধ পরিত্যাগ করিতে পারেন, পণ্ডিতরা তাঁহাকেই সৎপুরুষ কহেন।

৭৪। যিনি ক্রোধোবেগ সংবরণ পূর্ব্বক তিরস্কারে উপেক্ষা প্রদর্শন করেন এবং সন্তপ্ত হইয়াও অন্যকে তাপিত করেন না, তাঁহারই সর্ব্বার্থসিদ্ধি হইয়া থাকে।

৭৫। যে ব্যক্তি শত বৎসর ব্যাপিয়া প্রতিমা সেবা বা যজ্ঞানুষ্ঠান করেন, আর যিনি কাহারও উপর কখনই ক্রুদ্ধ হয়েন না, উভয়ের মধ্যে অক্রোধন ব্যক্তিই অপেক্ষাকৃত উৎকৃষ্ট।

৭৬। বালক বালিকারা বিবেকাভাব প্রযুক্ত ক্রোধান্ধ হইয়া পরস্পর বিরোধ করিয়া থাকে; কিন্তু প্রাজ্ঞ ব্যক্তিরা সেরূপ করেন না।

৭৭। যে সকল ব্যক্তি আকার ব্যবহার ও কৌলীন্যাদি লইয়া সর্ব্বদা পরনিন্দা করে, মঙ্গলার্থী ব্যক্তি সেই পাপিষ্ঠ লোকের সংস্পর্শ করিবেন না, আর যেস্থানে বাস করিলে আচার ব্যবহার ও কৌলীন্যাদির গৌরব থাকে সেইখানে বাস করাই শ্রেয়ঃ কল্প।

৭৮। যে হতভাগ্যব্যক্তি যৎকিঞ্চিৎ লাভ প্রত্যাশায় ধনিগণের উপাসনা করে, বোধহয় তদপেক্ষা তাহার মৃত্যু হওয়া উত্তম।

৭৯। অধর্ম্ম আচরণ করিলে, সদ্যই তাহার ফল দর্শে না বটে; কিন্তু পরিণামে সেই পাপপরায়ণ ব্যক্তিকে সমূলে উচ্ছেদ করিয়া থাকে। যদিও অনুষ্ঠান কর্ত্তার তাহার ফল ভোগ না হয়, তথাপি তাহার পুত্র বা পৌত্রদিগকে ফলভোগ করিতে হয়।

৮০। জ্ঞাতি কুলের বিপদ ঘটিলে যে কোন উপায় দ্বারা হউক, তাহার প্রতিকার চেষ্টা করা কর্ত্তব্য।

৮১। দৈবনির্ব্বন্ধ কেহই অতিক্রম করিতে পারে না।

৮২। পরিহাস প্রসঙ্গে, স্ত্রীর মনোরঞ্জনের নিমিত্ত, বিবাহকালে প্রাণসঙ্কটে ও সর্ব্বনাশকালে মিথ্যা ব্যবহার কদাচ পাপাবহ নহে।

৮৩। সাক্ষ্যপ্রদানে বা বিচারস্থলে মিথ্যা কহিলেই মহাপাপে পরিলিপ্ত হইতে হয়।

৮৪। রাজাই প্রজাদিগের দৃষ্টান্তস্থল।

৮৫। মিথ্যাবাদী ব্যক্তির ধর্ম্মাচরণকেও একপ্রকার চৌর্য্য বলিলে বলা যাইতে পারে।

৮৬। দুর্ম্মতি ব্যক্তিরা যে আশাপাশ হইতে মুক্ত হইতে পারে না এবং জীর্ণ হইলেও যে আশা জীর্ণ হয় না, সেই প্রাণান্তিক রোগস্বরূপ আশাকে পরিত্যাগ করাই সর্ব্বতোভাবে বিধেয়।

৮৭। পুত্র সর্ব্বগুণসম্পন্ন এবং পিতা মাতার হিতকারী হইলে সমস্ত কল্যাণের পাত্র হইতে পারে।

৮৮। অক্রোধন ক্রোধ পরায়ণ অপেক্ষা শ্রেষ্ঠ।
মানুষ অমানুষ হইতে প্রধান।
বিদ্বান মূর্খ হইতে প্রধান।

৮৯। যে ব্যক্তি আক্রোশ করিবে তাহার উপর আক্রোশ না করিয়া ক্রোধ সংবরণ করাই কর্ত্তব্য; যে হেতু, আক্রোষ্টা কোপানলে মনে মনে দগ্ধ হইতে থাকিবে, অনাক্রোষ্টা তাহার পুণ্য ভাগী হয়।

৯০। লোকের মর্ম্মপীড়ক ও নৃশংসবাদী হওয়া নিতান্ত অবিধেয়, যে কথায় অন্যে উদ্বিগ্ন হয় এমত কথা উচ্চারণ করা অনুচিত।

৯১। অর্থহীন ব্যক্তির নিকট হইতে প্রচুর লওয়া অন্যায্য।

৯২। যে ব্যক্তি লোকের মর্ম্মপীড়ক, পরুষভাষী ও বাক্যরূপ কণ্টক দ্বারা অন্যের হৃদয় বিদ্ধ করে তাহাকে অলক্ষ্মীক বলে। তাহার মুখে অলক্ষ্মীর চিহ্ন সকল সুস্পষ্ট প্রতীয়মান হয়।

৯৩। অসতরা আপন মুখ হইতে নির্গত বাক্যরূপ সায়কদ্বারা অন্যকে আহত করে। আহত ব্যক্তি ঐ সুতীক্ষ্ণ শরাঘাতে জর্জ্জরিত

হইয়া অহর্নিশ যন্ত্রণা ভোগ করে। অতএব পণ্ডিতরা তাহা কস্মিন্‌কালেও অন্যের প্রতি নিক্ষেপ করেন না।

৯৪। সচ্চরিত্রব্যক্তি অগ্র-পশ্চাৎ ভাবিয়া সাধুদিগের প্রশংসাযোগ্য কর্ম্ম করেন, সর্ব্বদা অসাধুজনের অতিবাদ সহ্য করেন এবং সন্মার্গে চলিয়া থাকেন।

৯৫। জীবের প্রতি দয়া, মৈত্রী, দান ও মধুর বাক্য প্রয়োগ ইহা অপেক্ষা ধর্ম্ম আর লক্ষ্য হয় না।

৯৬। সর্ব্বদা সান্ত্বনাবাক্য প্রয়োগ করা কর্ত্তব্য, কদাচ কঠোর বাক্য প্রয়োগ কর্ত্তব্য নহে।

৯৭। পূজ্য ব্যক্তির পূজা ও দান করা কর্ত্তব্য, কিন্তু যাজ্ঞা অতিশয় নিষিদ্ধ।

৯৮। যেমন তাপদানে অগ্নির, বীজাধানে পৃথিবীর, আলোকদানে সূর্য্যের প্রভুত্ব আছে, সাধুদিগের নিকট অভ্যাগত ব্যক্তিরও তাদৃশ প্রভুত্ব।

৯৯। যিনি বয়োবৃদ্ধ তিনিই সকলের প্রধান ও পূজ্য, কিন্তু বস্তুতঃ তাহা নহে। যিনি বিদ্যা ও তপস্যা দ্বারা সকলের প্রধান হয়েন তিনিই সর্ব্বশ্রেষ্ঠ ও পূজনীয়।

১০০। সৎকর্ম্মের প্রতিকূলতাই পাপ।

১০১। পাপাসক্ত হইলে নিরয়গামী হইতে হয়।

১০২। সাধুপুরুষরা কদাচ পাপকর্ম্মের অনুষ্ঠান করেন না।

১০৩। আমার বিস্তর অর্থ ছিল, এক্ষণে তাহা বিনষ্ট হইয়াছে, আমি এক্ষণে অনুসন্ধান করিলেও তাহা আর পাইব না, এইরূপ অবধারণ করিয়া যিনি আপনার হিতসাধনে প্রবৃত্ত হইবেন তিনিই যথার্থ সাধু।

১০৪। যিনি বহুবিধ যাগ যজ্ঞের অনুষ্ঠান করেন, যিনি সর্ব্ব বিষ্ঠায় পারদর্শী, যিনি বেদাধ্যয়নসম্পন্ন ও তপঃপরায়ণ হইয়া পরিণামে স্বরলোকে গমন করেন তাঁহাকেই মহাধন বলা যায়।

১০৫। বহুধনের অধিপতি হইয়া প্রফুল্ল হওয়া বিধেয় নহে।

১০৬। নিরহঙ্কার চিত্ত হইয়া সর্ব্বদা বেদাধ্যয়ন করা কর্ত্তব্য, কারণ, এই জীবলোকে এবংবিধ বহুবিধ পদার্থ বিদ্যমান আছে, যাহা চেষ্টার বহির্ভূত, কেবল দৈবপরতন্ত্র, অতএব ধীর ব্যক্তি দৈবকে বলবান জানিয়া লব্ধ সেই সেই বস্তু কদাচ নষ্ট করিবেন না।

১০৭। সুখ ও দুঃখ সকলই দৈবাধীন, স্বেচ্ছাক্রমে কেহ কখনও সুখী বা দুঃখী হইতে পারে না। দৈবই বলবান এই বিবেচনা করিয়া কদাচ দুঃখে বিষণ্ণ ও সুখে উল্লসিত হওয়া কর্ত্তব্য নহে।

১০৮। ধীমান ব্যক্তি দুঃখে সন্তপ্ত বা হর্ষে উন্মত্ত হয়েন না। তাঁহারা সুখ দুঃখ সমজ্ঞান করেন, যে হেতু সুখ দুঃখ দৈবায়ত্ত উহাতে সন্ন বা বিষণ্ণ হইবে না।

১০৯। বিধাতা যাহা বিধান করিয়াছেন তাহা কদাচ অন্যথা হইবার নহে, এই ভাবিয়া ভয়ে মুগ্ধ হওয়া কিম্বা অন্তরে সন্তাপের সঞ্চার করা কর্ত্তব্য নহে।

১১০। এই পৃথিবীতে কি স্বেদজ, কি অণ্ডজ, কি উদ্ভিদ, সরীসৃপ, কি কৃমি, কি মৎস্য, কি প্রান্তর, কি তৃণ, কি কাষ্ঠ, প্রারব্ধ ক্ষয় হইলে সকলই নষ্ট হয়।

১১১। তপস্যা, দান, শম, দম, লজ্জা, সরলতা এবং দয়া এই সাতটি স্বর্গের দ্বার-স্বরূপ।

১১২। মনুষ্যরা অজ্ঞান-কূপে নিমগ্ন হইয়া অহঙ্কার দোষে সর্ব্বদা বিনষ্ট হয়।

১১৩। অধ্যয়নশীল বা পণ্ডিতাভিমানী যে ব্যক্তি বিদ্যাবলে অপরের যশোলোপ করে, সে পুণ্যলোক হইতে অচিরাৎ ভ্রষ্ট হয় এবং তাহার সেই অধ্যয়নাদি ব্রহ্ম-ফলপ্রদ হয় না।

১১৪। মানে হর্ষ প্রকাশ এবং অপমানে সন্তাপ করিও না।

১১৫। সাধু ব্যক্তিরা সাধুদিগকে সর্ব্বদা সৎকার করিয়া থাকেন।

১১৬। অসাধুরা কদাচ সাধু বুদ্ধি লাভ করিতে পারে না।

১১৭। এত দান করিলাম, এত যজ্ঞ করিলাম, এত অধ্যয়ন করিলাম, এত ব্রতানুষ্ঠান করিলাম এরূপ অহঙ্কার অতি ভয়ঙ্কর, অতএব ইহা যত্ন পূর্ব্বক পরিত্যাগ করা কর্ত্তব্য।

১১৮। যে সকল মনীষী সকলের আশ্রয়ভূত, তাঁহাদিগের সহিত সঙ্গত হইলে ইহলোকে কীর্ত্তি ও পরলোকে সদ্গতি লাভ হয়।

১১৯। ব্রহ্মচারীর ধর্ম্ম এই যে, অধ্যাপনাদি গুরু কার্য্যের নিমিত্ত কদাচ গুরুকে প্রেরণা করিবেন না; গুরু যখন তাহাকে আহ্বান করিবেন তখন অধ্যয়ন করিবেন, এবং মৃদু, শান্ত সন্তুষ্ট স্বভাব অপ্রমত্ত ও বেদাধ্যয়নে নিরত থাকিবেন। গুরুর শয়নের পর শয়ন এবং গাত্রোত্থানের পূর্ব্বে গাত্রোত্থান করিবেন।

১২০। গৃহস্থের ধর্ম্ম এই যে, ধর্ম্মতঃ ধনোপার্জ্জন করিয়া তদ্দ্বারা যাগদানাদি ক্রিয়াকলাপ-সম্পন্ন করিবেন, অতিথি ভোজন করাইবেন, এবং অদত্ত বস্তু প্রতিগ্রহ করিবেন না;

১২১। বানপ্রস্থের ধর্ম্ম যে স্বকীয় বীর্য্য উপবীজ্য করিয়া জীবন ধারণ করিবেন; কোনরূপ পাপ কর্ম্মে আসক্ত হইবেন না; পরকে দান করিবেন; কাহাকেও কষ্ট দান করিবেন না।

১২২। ভিক্ষুর কর্ত্তব্য এই যে, শিল্প কর্ম্ম দ্বারা জীবিকা নির্ব্বাহ করিবেন না। গুণবান, জিতেন্দ্রিয়, বিষয় বাসনা হইতে বিরক্ত ও বৃক্ষমূলশায়ী হইবেন এবং অধিক দেশ পর্য্যটন করিবেন না। লোক নিদ্রায় অভিভূত এবং কামপরতন্ত্র হইয়া যে রজনী সুখে অতিবাহিত করে, জ্ঞানী ব্যক্তি সংযতচিত্তে অরণ্যে বাস করিয়া সেই রজনী যাপন করিবেন।

১২৩। যিনি পৃষ্ঠভাগে গ্রাম রাখিয়া কিম্বা পৃষ্ঠভাগে অরণ্য রাখিয়া গ্রামে বাস করেন তাঁহাকেই মুনি বলা যায়।

যিনি অরণ্যে বাস করিয়া পশ্চাৎ ভাগে গ্রাম থাকে তাহা কি প্রকার?

যিনি অরণ্যে বাস করিয়া গ্রাম্য ফল মূলাদি ভক্ষণ করেন না, তাঁহার পশ্চাৎ ভাগ গ্রাম, আর যিনি গ্রামে বাস বসিয়া অগ্নিহোত্রী নহেন, বাসস্থান নির্দ্দিষ্ট নাই, অগোত্রচারী, ও কৌপীনধারী এবং যতদিন প্রাণ-সংযোগ, ততদিন অন্ন পানেচ্ছা, তাঁহারই পশ্চাৎভাগ অরণ্য।

১২৪। যিনি সর্ব্ব বাসনা পরিশূন্য হইয়া সর্ব্ব কর্ম্ম বিসর্জ্জন ও ইন্দ্রিয় দমন পূর্ব্বক মৌনাবলম্বন করিয়া থাকেন, তাঁহাকে মৌনব্রতী কহে; মৌনব্রতী সর্ব্ব সিদ্ধি লাভ করিতে পারেন, ধৌত বস্ত্র, ছিন্ননখ, স্নাত, অলঙ্কৃত, অসিত কলেবর ও শুভকর্ম্মা মুনি সকলের অর্চ্চনীয়।

যিনি তপস্যা দ্বারা কর্ষিত, ক্ষীণ, জীর্ণ কলেবর, জীর্ণমাংস ও শুষ্কাস্থি হয়েন, সেই মুনি ইহলোক জয় করিয়া পরলোক জয় করেন। আর যিনি নির্দ্বন্দ্ব হইয়া মৌন ব্রতাবলম্বন পূর্ব্বক তপশ্চরণ করেন তিনিও ইহলেকে জয় করিয়া পরলোক জয় করেন।

১২৫। যিনি গৃহস্থাশ্রমে বাস করিয়াও আশ্রম বিবর্জ্জিত ও কামাচার পরাঙ্মুখ তিনিই অগ্রে মুক্তি লাভ করেন।

১২৬। যে ব্যক্তি পশুশ্রম মনে করিয়া ধর্ম্মোপাসনা করে তাহার ধর্ম্মাচরণ বিফল; কেবল ক্রূরতা মাত্র।

১২৭। সাধু ব্যক্তিরা স্বভাবতঃ সত্য-পরায়ণ হইয়া থাকেন।

১২৮। যে ব্যক্তি ধর্ম্ম অর্থ ও কাম এই ত্রিবর্গের প্রতিদৃষ্টি রাখিয়া এবং বুদ্ধি দ্বারা, ধর্ম্ম ও ধর্ম্মানুবন্ধ, অর্থ ও অর্থানুবন্ধ এবং কাম ও কামানুবন্ধ পর্য্যালোচনা করিয়া কার্য্যে প্রবৃত্ত হয়েন তিনিই যথার্থ বুদ্ধিমান;

১২৯। রাজাদিগের শত্রুবধ যেমন কর্ত্তব্য, মৃগবধও সেইরূপ কর্ত্তব্য; প্রচ্ছন্ন বা প্রকাশ্যেই হউক, মৃগ পাইলেই বধ করিবে।

১৩০। ব্যসন সময়ে শত্রুর উপর শরনিক্ষেপ করা প্রাজ্ঞ লোকের কর্ত্তব্য নহে; ন্যায় যুদ্ধেই শত্রু বধ করিবে। মত্ত ভীত বা পলায়িত শত্রু বধ করা অবিধেয়।

১৩১। পণ্ডিতের সহিত মূর্খের, শূরের সহিত ক্লীবের এবং ধনবানের সহিত দরিদ্রের সখ্য হওয়া অসম্ভব।

১৩২। উৎকৃষ্টের সহিত নিকৃষ্টের বা নিকৃষ্টের সহিত উৎকৃষ্টের মৈত্রী বা বৈবাহিক সম্বন্ধ করা নিতান্ত অনুচিত। যাহারা ধনে ও জ্ঞানে

আপনার সদৃশ তাহাদিগের সহিত বৈবাহিক সম্বন্ধ ও সখ্য স্থাপন করা কর্ত্তব্য।

১৩৩। অপকারী শত্রুকে বধ করাই সর্ব্বতোভাবে প্রশংসনীয়।

১৩৪। আপৎকাল উপস্থিত হইলে অসংশয়িতচিত্তে যুদ্ধ বিক্রম প্রকাশ করা বা পলায়ন যাহাতে সুবিধা তাহাই করা কর্ত্তব্য।

১৩৫। শত্রু দুর্ব্বল হইলেও কোনক্রমে অবজ্ঞেয় নহে। কারণ, সামান্য অগ্নি-কণাও সমুদায় বন ভস্মসাৎ করিতে পারে।

১৩৬। সময় বিশেষে শত্রুর অত্যাচারে দৃষ্টিপাত ও কর্ণপাত না করিয়া অন্ধ ও বধিরের ন্যায় অবস্থান করা কর্ত্তব্য। সেই সময় সমস্ত বলকে অসার বিবেচনা করিয়া মৃগের ন্যায় সাবধান হইয়া আত্মরক্ষা বিষয়ে যত্নশালী হওয়া কর্ত্তব্য। তৎপরে সামাদি উপায় দ্বারা শত্রুকে বশে আনিয়া তাহাকে বিনাশ করা কর্ত্তব্য। কিন্তু সে যদি শরণাপন্ন হয়, তথাচ তাহার প্রতি কদাচ অনুকম্পা প্রদর্শন করিবে না। পরিচারকদিগকে প্রার্থনাধিক অর্থ দানপূর্ব্বক পরিতুষ্ট করিয়া শত্রু ও পূর্ব্বাপকারীকে বিনষ্ট করিবে; শত্রু সংহার করিতে পারিলে নির্ভীক ও নিরুদ্বিগ্ন হওয়া যায়। সেই সহিত শত্রুপক্ষীয়দিগকে বিনষ্ট করিতে চেষ্টা করা কর্ত্তব্য।

১৩৭। পণ্ডিতরা বলেন, যদবধি সময় আগত না হয়, ততকাল পর্য্যন্ত শত্রুকে স্কন্ধে বহন করিবে। অনন্তর নির্দ্দিষ্ট কাল উপস্থিত হইলে যেরূপ মৃত্তিকা নির্ম্মিত পাত্রকে প্রস্তরোপরি নিক্ষেপ করিয়া চূর্ণ করা যায়, তদ্রূপ অপকারী শত্রুকে বিনাশ করিবে।

১৩৮। বহুভাষী ও কৃপণ শত্রুকে পরিত্যাগ করিবে না। তাহার প্রতি প্রসন্ন ভাব প্রদর্শন করাও নিতান্ত নিষিদ্ধ।

১৩৯। সন্ধি, দান, ভেদ ও দণ্ড দ্বারা শত্রু সংহার করা বিধেয়, তাহা হইলে সকল বিষয়ে শান্তিলাভ হয়।

১৪০। শত্রুপক্ষীয়দিগকে যত বিনষ্ট করিতে পারা যায়, তাহার ত্রুটি করা উচিত নহে।

১৪১। নিত্যোদ্বিগ্ন হইয়া শত্রুর প্রতি ব্যবহার করা কর্ত্তব্য।

১৪২। ভীত ব্যক্তিকে ভয় প্রদর্শন, বীরের নিকট বিনয় ভাব, লুব্ধকে অর্থ দান, সম বা ন্যূন ব্যক্তিকে বল প্রকাশ করিয়া বশীভূত করা কর্ত্তব্য।

১৪৩। পুত্র, সখা, ভ্রাতা পিতা এবং গুরুও যদি শত্রুর ন্যায় বিদ্রোহাচরণে প্রবৃত্ত হয়েন, তাহা হইলে তৎক্ষণাৎ তাঁহাদিগকে বিনষ্ট করিবে।

১৪৪। শত্রুকে শপথ, অর্থদান, বিষ প্রয়োগ বা মায়া প্রকাশ করিয়া বিনাশ করা বিধেয়।

১৪৫। যদি গুরুও অবলিপ্ত, কার্য্যাকার্য্য জ্ঞানশূন্য, নিতান্ত নিন্দনীয় ও কুপথগামী হয়েন তাহা হইলে তাঁহাকে শাসন করা ন্যায়-বিরুদ্ধ নহে।

১৪৬। প্রথমে শান্ত বাক্য, ধর্ম্মোপদেশ ও সদ্ব্যবহার দ্বারা শত্রুকে বশ করিবার চেষ্টা করিবে। ক্রোধোদ্রেক হইলে কদাচ ক্রুদ্ধ হইবে না।

সর্ব্বদা সহাস্য হাস্যে তাহাকে সাদর সম্ভাষণ করিবে। কোপাক্রান্ত হইয়া তাহার প্রতি অপকারে প্রবৃত্ত হইবে না। এইরূপ অনুকম্পা প্রদর্শন করিলেও যদি শত্রু সদাচারের অন্যথাচরণ করে তাহা হইলে

অবসর বুঝিয়া তৎক্ষণাৎ তাহাকে প্রহার করিবে। তাহাতে অধর্ম্ম স্পর্শিবে না।

১৪৭। যেমন কৃষ্ণবর্ণ মেঘ উন্নত মহীধরকে আচ্ছন্ন করিয়া রাখে, সেইরূপ নিরবচ্ছিন্ন ধর্ম্মানুষ্ঠানকারী ব্যক্তি ধর্ম্মবলে পরিবৃত হইয়া থাকে।

১৪৮। অশঙ্কিত ও শঙ্কিত উভয় হইতেই সর্ব্বদা শঙ্কা করা উচিত; কারণ, অশঙ্কিত হইতে ভয় উৎপাদন হইলে মূল পর্য্যন্ত উচ্ছিন্ন হইতে পারে।

১৪৯। অবিশ্বস্ত ব্যক্তিকে কদাচ বিশ্বাস করিবে না, এবং বিশ্বস্ত ব্যক্তিকেও অতি বিশ্বাস করিবে না। যে হেতু বিশ্বস্ত হইতে ভয় উৎপন্ন হইলে মূল পর্য্যন্ত উচ্ছিন্ন হইতে পারে।

১৫০। অনেক সময় হৃদয়ে ক্ষুরধার রাখিয়াও সর্ব্বদা সহাস্য মুখে মিষ্ট বাক্যে, বিনীতভাবে সম্ভাষণ করিবে। কিন্তু কদাচ কোন ভয়াবহ কার্য্যের অনুষ্ঠান করা কর্ত্তব্য নহে।

১৫১। ধর্ম্মপরায়ণ পুরুষেরও অর্থ ও কাম দ্বারা চিত্তবৈকল্য জন্মে।

১৫২। নিরহঙ্কার, অভিনিবিষ্ট, বিশুদ্ধ স্বভাব ও অসূয়া-শূন্য হইয়া অবস্থান করা কর্ত্তব্য।

১৫৩। যাহা করিলে আপনার দীনভাব মোচন হয়, তাহা অবশ্য করিবে। এবং সমর্থ হইয়া ধর্ম্মাচরণ করিবে।

১৫৪। সংশয়ারূঢ় না হইলে শুভলাভের প্রত্যাশা নাই।

১৫৫। পরমর্ম্ম বিদারণ, দারুণ কর্ম্ম সম্পাদন ও শত শত শত্রু সংহার না করিয়া মানুষ কখনই মহতী শ্রী লাভ করিতে পারে না।

১৫৬। যিনি কেবলমাত্র শত্রুর সহিত সন্ধি স্থাপন করিয়া কৃত-কার্য্যের ন্যায় নিতান্ত নিশ্চিন্ত হইয়া থাকেন, তিনি বৃক্ষাগ্রে প্রসুপ্ত ব্যক্তির ন্যায় পতিত ও প্রতিবুদ্ধ হয়েন।

১৫৭। অসূয়া-পরবশ না হইয়া যত্নপূর্ব্বক নিজ মন্ত্রণা গোপন করিয়া রাখিবে।

১৫৮। যদবধি ভয় উপস্থিত না হয়, তদবধি ভয়কে ভয় করিবে; কিন্তু ভয় আগত হইলে স্থির-চিত্তে প্রতিকার করিতে চেষ্টা করিবে।

১৫৯। দণ্ডায়ত্ত শত্রুকে যে ব্যক্তি ধনমানাদি প্রদান পূর্ব্বক অনুগ্রহ করেন, তিনি আপনার মৃত্যু সংগ্রহ করিয়া রাখেন।

১৬০। সম্পদ লাভের ইচ্ছা ও তদ্বিষয়ে প্রভূত উৎসাহ প্রদর্শন করা বিধেয়।

১৬১। অনাগত কার্য্যকেও অচিরাগত বিবেচনা করিয়া বুদ্ধি পূর্ব্বক তাহার অনুসরণ করিবে, কিন্তু বুদ্ধিভ্রংশ বশতঃ আপনার উদ্দেশ্য-সাধনে কদাচ উপেক্ষা বা অনাদর প্রদর্শন করা বিধেয় নহে।

১৬২। সম্পদ লাভার্থে যত্নপূর্ব্বক স্বীয় উৎসাহ বর্দ্ধন করিবে ও দেশ কাল বিভাগ করিয়া পারলৌকিক কর্ম্ম এবং ধর্ম্ম অর্থ কাম এই ত্রিবর্গ পর্য্যায়ক্রমে সেবা করিবে। কারণ, দেশ কাল বিবেচনা করিলে শ্রেয়োলাভ হওয়া দুস্কর।

১৬৩। শত্রুপক্ষ সংখ্যায় অল্প হইলেও কদাচ উপেক্ষা করিবে না। কারণ, তাহারাই আবার কালক্রমে শত্রুভাব বদ্ধমুল করিতে পারে। যেমন বনমধ্যে বহ্নি নিক্ষিপ্ত হইলে তাহা ক্রমশঃ পরিবর্দ্ধিত হইয়া থাকে, সেইরূপ শত্রুপক্ষ সংখ্যায় অল্প হইলেও কাল সহকারে তাহাদের দলপুষ্টি হইবার বিলক্ষণ সম্ভাবনা।

১৬৪। যিনি অগ্নিস্ফুলিঙ্গের স্থায় আপনাকে সন্ধুক্ষিত ও উত্তেজিত করেন, তিনি ক্রমশঃ পরিবর্দ্ধিত হইয়া সমূহ শত্রুকে এক কালে বিনাশ করিতে পারেন।

১৬৫। যে ব্যক্তি নীতি শাস্ত্রানুসারে অভিজ্ঞ হয়, তাহার উচিত এই যে, যাহাতে বিপদ হইতে নিস্তার পাওয়া যায়, সর্ব্বদা এরূপ চেষ্টা করেন।

১৬৬। তৃণ রাশির মধ্যে বিবর খনন করিয়া অবস্থিতি করিলে তৃণ-দাহক ও শৈত্যনাশক হুতাশন কখনই দগ্ধ করিতে পারে না।

১৬৭। শত্রুদিগের কুমন্ত্রণা রূপ অস্ত্র লৌহনির্ম্মিত নহে, অথচ শরীর ছেদন করে, যিনি ইহা জানেন, শত্রুবর্গ তাহাকে কখনই নষ্ট করিতে পারে না।

১৬৮। যে ব্যক্তি আপনার পঞ্চেন্দ্রিয় বশীভূত রাখিতে পারে, সে অবসন্ন হয় না।

১৬৯। যাহার কুল-কলঙ্কস্বরূপ বিষম জ্ঞাতিবর্গ নাই, সে পরমসুখে কাল যাপন করে। যাহাদের বলবান পরম ধার্ম্মিক জ্ঞাতি সকল থাকে তাহারা নির্ব্বিঘ্নে পরমসুখে বাস করে।

১৭০। শরীর রক্ষা অপেক্ষা ধর্ম্ম-রক্ষা শ্রেষ্ঠ।

১৭১। দীনগণ ও শিশুজন যথার্থ স্নেহের পাত্র।

১৭২। যে পুরুষ উপকারী ব্যক্তির প্রত্যুপকার করে এবং যে পুরুষ অন্যে যে পরিমাণে উপকার করে তদপেক্ষা অধিক পরিমাণে উপকার করিয়া তাহার প্রতিশোধ দেয় সেই যথার্থ পুরুষ।

১৭৩। আত্মাই ধর্ম্ম অর্থ কাম এই ত্রিবর্গ ভোগ করেন। এই তিনের অভাবেই অনন্ত দুঃখ ঘটে। কেহ কেহ এই ত্রিবর্গের অভাবের নাম মোক্ষ কহেন।

১৭৪। অর্থলাভ আকাঙ্ক্ষায় যৎপরোনাস্তি দুঃখ আছে; অর্থলাভ তদপেক্ষায়ও দুঃখ দায়ক। আর যদি অর্থের উপর একবার স্নেহ জন্মে, তাহা হইলে অর্থনাশে দুঃখের আর পরিসীমা থাকে না।

১৭৫। যেমন পক্ষিগণ ভূমি সন্নিহিত আমিষ খণ্ড গ্রহণে সাতিশয় লোলুপ হয়, সেইরূপ অধার্ম্মিক লোকরা পতিবিহীনা কামিনীকে বাসনা করে।

১৭৬। যে সমস্ত মানব ধরাতলে জন্মগ্রহণ করিয়াছে, সকলেরই একবার মৃত্যুগ্রাসে পতিত হইতে হইবে সন্দেহ নাই, অতএব যাহা অবশ্যম্ভাবী, কোনমতে খণ্ডিবার নহে, তদ্বিষয়ে সন্তাপ করা কর্ত্তব্য নহে।

১৭৭। প্রাণ পর্য্যন্ত পরিত্যাগ করিয়া পতির হিতসাধন করাই সাধ্বী স্ত্রীর প্রধান ধর্ম্ম—অবশ্য-কর্ত্তব্য কর্ম্ম।

১৭৮। পুরুষদিগের বহু বিবাহ দোষাবহ নহে। কিন্তু নারীগণের পত্যন্তর স্বীকারে মহান্ অধর্ম্ম জন্মে।

১৭৯। দুঃখিত ব্যক্তির দুঃখ মোচন করা মানবের কর্ত্তব্য।

১৮০। পণ্ডিতগণ গৃহাগত, শরণাগত, ও ভিক্ষার্থী ব্যক্তির বধ নিতান্ত নৃশংস বলিয়া নিন্দা করিয়া থাকেন।

১৮১। শত পুত্র থাকিলেও পুত্রের প্রতি পিতা মাতার বিরক্তি জন্মে না।

১৮২। যিনি বল দ্বারা শত্রুকে স্তম্ভিত করিয়া পরাজিত ও শরণাগত শত্রুকে প্রাণদান করেন, তিনি সর্ব্ব কল্যাণেরই ভাজন হইয়া থাকেন।

১৮৩। যশোহীন, স্ত্রী-সহায়, নিতান্ত দুর্ব্বল ও যুদ্ধে পরাজিত শত্রুকে বিনাশ করা অকর্ত্তব্য।

১৮৪। ব্রহ্মচর্য্য পরমোৎকৃষ্ট ধর্ম্ম।

১৮৫। স্ত্রীলোকের কোন কালে স্বাতন্ত্র্য অবলম্বন করা বিধেয় নহে।

১৮৬। ক্ষত্রিয় বল অপেক্ষা ব্রহ্মতেজই যথার্থ বল। বলাবল নির্ণয় স্থলে তপোবলকেই পরম বল বলিয়া প্রতিপন্ন করিতে হয়।

১৮৭। অতি দীর্ঘ জীবন ভোগ করা অপেক্ষা জীবলোকে ক্লেশকর আর কিছুই নাই।

১৮৮। অগ্নি প্রচ্ছন্ন হইলেও অনায়াসে পরিজ্ঞাত হয়।

১৮৯। ধর্ম্ম অতি সূক্ষ্ম পদার্থ, ধর্ম্মের গতি মনুষ্য কিছুতেই বুঝিতে পারে না।

১৯০। মুখে অনৃত বাক্য কদাচিৎ উচ্চারিত হওয়া কর্ত্তব্য নহে, এবং হৃদয়ে অধর্ম্মও কদাচিৎ স্থান দান করা কর্ত্তব্য নহে।

১৯১। গুরুলোক যাহা আদেশ করিবেন, তাহাই ধর্ম্ম ও নিঃসংশয়ে অনুষ্ঠেয়, গুরুলোকের মধ্যে মাতা পরম গুরু।

১৯২। হিতার্থে হউক অহিতার্থে হউক অর্থকৃচ্ছ্র উপস্থিত হইলে মিত্রলাভ হওয়া দুর্ঘট। অর্থবান ব্যক্তি কৃতপ্রজ্ঞ হউন বা অকৃতপ্রজ্ঞ

হউন, বালক হউন বা বৃদ্ধ হউন সহায় সম্পন্ন হউন বা অসহায় হউন, সর্ব্বত্র সমুদায় লাভ করিতে পারেন।

১৯৩। যে কার্য্য সন্ধি দ্বারা সম্পাদন করিতে পারা যায়, তাহার জন্য বিগ্রহ করা কর্ত্তব্য নহে।

১৯৪। যে রাজা ষষ্টাংশ কর গ্রহণ করিয়াও প্রজাগণকে রক্ষা না করেন, তিনি রাজ্যস্থ সমস্ত লোকের সমগ্র পাপের ভাগী হয়েন।

## ( সভাপর্ব্ব )

১। অর্থ চিন্তায় নিরত হইয়া ধর্ম্ম চিন্তায় বিস্মৃত হওয়া কর্ত্তব্য নহে।

সুখানুভবে অত্যন্ত ব্যাসক্ত হইয়া মনকে একবারে দূষিত করা কর্ত্তব্য নহে।

অর্থলুব্ধ হইয়া ধর্ম্মোপার্জ্জনে বিরক্তি প্রকাশ করা কর্ত্তব্য নহে।

ধর্ম্মানুরক্ত হইয়া একবারে অর্থ চিন্তায়ও নিবৃত্ত হওয়া কর্ত্তব্য নহে।

অবিশ্রান্ত কাম রসাস্বাদ দ্বারা ধর্ম্মার্থের হানি করা কর্ত্তব্য নহে।

উচিত সময়ে উহাদের যথাবিধি সেবা করা কর্ত্তব্য।

২। প্রমদাগণের রক্ষণাবেক্ষণ ও তাহাদিগকে সমুচিত সান্ত্বনা প্রদান করা কর্ত্তব্য। তাহাদিগের নিকট কোন গুহ্য কথা ব্যক্ত করা কর্ত্তব্য নহে।

৩। রজনীর প্রথম দুই প্রহর নিদ্রায় অতিবাহন করিয়া গাত্রোত্থান করিয়া পশ্চিম নিশায় ধর্ম্মার্থ চিন্তা করা কর্ত্তব্য।

৪। শারীরিক পীড়া হইলে নিয়মিত ঔষধ সেবন দ্বারা তাহার প্রতিকার বিধান করা কর্ত্তব্য।

৫। মানসিক পীড়া হইলে বৃদ্ধ ব্যক্তিদিগের সহিত আলাপ করা কর্ত্তব্য।

৬। গুরুজন, বয়োবৃদ্ধ জ্ঞাতি, দেবতা, তাপসগণ ও শুভফলপ্রদ লোকগণকে নমস্কার করা কর্ত্তব্য।

৭। শোকে ও ক্রোধে একান্ত অভিভূত হওয়া কর্ত্তব্য নহে।

৮। ধনোপার্জ্জনের ফল, দান ও ভোগে; দার পরিগ্রহের ফল, রতিক্রীড়া ও অপত্য উৎপাদন; বিদ্যা শিক্ষার ফল, সুশীলতা ও সদ্ব্যবহার। বেদ অধ্যয়নের ফল, ধর্ম্মকার্য্য।

৯। অবহিত হইয়া ধর্ম্মার্থদর্শী বৃদ্ধপুরুষদিগের ধর্ম্মার্থযুক্ত উপদেশ বাক্য শ্রবণ করা কর্ত্তব্য।

১০। অতিরিক্ত নিদ্রা, আলস্য, ভয়, ক্রোধ, মার্দ্দব ও দীর্ঘসূত্রতা এ ছয়টি অনর্থ একবারে পরিত্যাগ করা কর্ত্তব্য।

১১। অন্ধ, মুক, পঙ্গু বিকলাঙ্গ, বন্ধুবিহীন, ও প্রব্রজিত ব্যক্তি দিগকে সাধ্যানুসারে সাহায্য এবং প্রতিপালন করা কর্ত্তব্য।

১২। যে ব্যক্তি দুর্ব্বল কিন্তু আলস্যশূন্য, সে সর্ব্ব কার্য্যে সুফল লাভ করিতে পারে।

১৩। সুনীতি দ্বারাও সুফল লাভ করা যাইতে পারে।

১৪। বিদ্বান ব্যক্তিরা প্রসিদ্ধ বংশজাত লোকদিগকে প্রশংসা করিয়া থাকেন। কিন্তু যে ব্যক্তি বলবান এবং উৎসাহশীল তিনিই যথার্থ প্রশংসার পাত্র।

১৫। বীর্য্যবানদিগের কুলে সমুৎপন্ন দুর্ব্বল ব্যক্তি কিছুই করিতে পারে না; কিন্তু নির্বীর্য্য কুলোদ্ভব বীর্য্যবান ব্যক্তি সম্ভ্রমাস্পদ হয়।

১৬। যে শত্রুজয় দ্বারা বর্দ্ধিত হয় সেই যথার্থ বীর।

১৭। বীর্য্যবান ব্যক্তি অন্যান্য সমস্ত গুণ-বিবর্জ্জিত হইলেও শত্রুজয় করিতে সমর্থ হন।

১৮। নির্ব্বীর্য্য ব্যক্তি সর্ব্বগুণ সম্পন্ন হইলেও তদ্দ্বারা কোন কার্য্যই সম্পন্ন হয় না।

১৯। পরাক্রমশালী ব্যক্তিতে সমস্ত গুণ গুণীভূত হইয়া থাকে।

২০। যে ব্যক্তি বল সংযুক্ত হইয়াও অনবধানতা বশতঃ কার্য্যকালে ঔদাসীন্য অবলম্বন করে, সে ব্যক্তি শীঘ্রই পরাজয় লাভ করে।

২১। বল-বিহীন বিপক্ষের নিকট দৈন্য অবলম্বন করা যেরূপ দোষাবহ, বলবান শত্রুর নিকট অনবহিত হওয়াও তদ্রূপ।

২২। লোক যাহাকে নির্গুণ নির্বীর্য্য বলিয়া বোধ করে, তাহার পক্ষে শমগুণ অবলম্বন করিয়াও কাষায় বসন পরিধান পূর্ব্বক বনে গমন করা শ্রেয়ঃ।

২৩। মৃত্যু দিবাভাগে কি রজনীযোগে হইবে তাহার স্থিরতা নাই এবং কোন ব্যক্তি যুদ্ধ না করাতে অমর হইয়াছে ইহাও কখনও শ্রবণ করা যায় নাই।

২৪। যে ব্যক্তি নয়শালী ও অপায় রহিত, শত্রুকে আক্রমণ করা তাহার কর্ত্তব্য। যুদ্ধে একের উৎকর্ষ ও অন্যের অপকর্ষ অবশ্যই হয়, দুইজনের সাম্য কদাচ হয় না।

২৫। যে ব্যক্তি নয়হীন ও অপায় বিহীন; সংগ্রামে অবশ্যই তাহার ক্ষয় হয়।

২৬। উভয় পক্ষ সম পরাক্রমশালী হইলে কাহারও জয়লাভের সম্ভাবনা থাকে না।

২৭। দুর্ব্বল ব্যক্তির বলবানের সহিত স্পর্দ্ধা করা কর্ত্তব্য নহে।

২৮। ধীর ব্যক্তিগণ শত্রুগৃহে প্রকাশ্য ভাবে ও সুহৃদ গৃহে প্রকাশ্য ভাবে প্রবেশ করিয়া থাকেন।

২৯। ধর্ম্ম বা অর্থের উপঘাত দ্বারা মনঃপীড়া জন্মায়।

৩০। ত্রিলোকী মধ্যে সৎপথগামিগণের পক্ষে ক্ষত্রধর্ম্মই শ্রেষ্ঠ; ধর্ম্মবিৎ ব্যক্তিরা ক্ষাত্র ধর্ম্মেরই প্রশংসা করিয়া থাকেন।

৩১। যেমন জ্যোতিস্ক সমুদয়ের মধ্যে ভাস্করের প্রভা সর্ব্বাতিশায়িনী, তদ্রূপ সমস্ত লোকের মধ্যে তেজ, বল ও পরাক্রম বিষয়ে কৃষ্ণই শ্রেষ্ঠ।

৩২। কৃষ্ণের শৌর্য্য বীর্য্য, কীর্ত্তি বিজয় প্রভৃতি সমস্ত পরিজ্ঞাত হইয়া সেই ভূত সুখাবহ জগদর্চ্চিত অচ্যুতের পূজা বিধান করা হইয়াছে।

৩৩। গুণ-বাহুল্য প্রযুক্ত বৃদ্ধ ব্যক্তিদিগকে অতিক্রম করিয়াও কৃষ্ণের অর্চ্চনা করা বিধেয়।

৩৪। ব্রাহ্মণদিগের মধ্যে যিনি জ্ঞানবৃদ্ধ তিনিই অর্চ্চনীয়, ক্ষত্রিয় দিগের মধ্যে অধিক বলশালী ব্যক্তি পূজনীয়। বৈশ্যকুলে ধনধান্য সম্পন্ন ব্যক্তি সম্মানভাজন। শূদ্রবংশজাত বয়োবৃদ্ধ ব্যক্তি সম্মানভাজন হয়েন।

৩৫ কৃষ্ণের পূজ্যতা বিষয়ে দুইটি হেতু আছে। তিনি নিখিল বেদ বেদাঙ্গ পারদর্শী এবং সমধিক বলশালী। দান, দাক্ষ্য, শ্রুত, শৌচ, লজ্জা, কীর্ত্তি, বুদ্ধি, বিনয়, অনুপম শ্রী, ধৈর্য্য ও সন্তোষ প্রভৃতি সমুদায় গুণ কৃষ্ণে নিয়ত বিরাজিত।

৩৬। কৃষ্ণই এই চরাচর বিশ্বের সৃষ্টি স্থিতি প্রলয়কর্ত্তা, তিনিই অব্যক্ত প্রকৃতি, সনাতন কর্ত্তা এবং সর্ব্বভূতের অধীশ্বর সুতরাং পরম পূজনীয়।

বুদ্ধি, মন, মহত্তত্ত্ব, পৃথিব্যাদি পঞ্চভূত, সমুদয়ই একমাত্র কৃষ্ণে প্রতিষ্ঠিত আছে।

চন্দ্র, সূর্য্য, গ্রহ, নক্ষত্র, দিক বিদিক সমুদয়ই একমাত্র কৃষ্ণে প্রতিষ্ঠিত আছে।

যাদৃশ বেদ চতুষ্টয়ের অগ্নিহোত্র, ছন্দের গায়ত্রী, মনুষ্যের রাজা, নদীর সাগর, নক্ষত্র মণ্ডলীর চন্দ্র, তেজঃ পদার্থের আদিত্য, সমস্ত পর্ব্বতের সুমেরু এবং বিহঙ্গ জাতির গরুড় মুখস্বরূপ হইয়াছেন, সেইরূপ ত্রিলোক মধ্যে ঊর্দ্ধ, তির্য্যক ও অধঃ প্রদেশে জগতের যাবতীয় গতি নিরূপিত হইয়াছে, ভগবান কেশবই তাহার মুখস্বরূপ হয়েন।

৩৭। যাঁহারা পদ্মপলাশলোচন কৃষ্ণের আরাধনায় পরাঙ্মুখ, সেই নরাধমরা জীবন্মৃত, তাহাদের সহিত বাক্যালাপ করিতে নাই।

৩৮। সাধু ব্যক্তিরা অনুশাসন করেন যে, স্ত্রী, গো, ব্রাহ্মণ, অন্নদাতা, ও আশ্রয়দাতার উপর শস্ত্রপাত করিবে না।

৩৯। দ্যূত হইতে সুহৃদ্ভেদ এবং সুহৃদ্ভেদ হইতে সর্ব্বনাশ হয়।

৪০। পরধন গ্রহণেচ্ছা নিতান্ত অসতের হইয়া থাকে, ফলতঃ যিনি নিরবচ্ছিন্ন স্বধনে সন্তুষ্ট ও ধর্ম্মনিষ্ঠ হয়েন, তিনিই প্রকৃত সুখী।

৪১। পরস্ব গ্রহণে অনিচ্ছা, আত্মকর্ম্মে উৎসাহ ও স্বোপার্জ্জিত ধনের রক্ষণাবেক্ষণ, পণ্ডিতেরা ইহাকেই বিভব-লক্ষণ বলিয়া নিরূপণ করিয়াছেন।

৪২। যিনি বিপৎকালে নিরাকুল হইয়া থাকেন, যিনি সকল বিষয়ে সুনিপুণ ও নিত্য উত্থানশীল, এইরূপ অপ্রমত্ত ও বিনীত লোক ইহকালে শ্রেয়োলাভ করিয়া থাকেন।

৪৩। ধনের নিমিত্ত মিত্রদ্রোহ করা নিতান্ত অন্যায়।

৪৪। যাদৃশ দৰ্ব্বী সুপরস আস্বাদন করিতে পারে না, সেইরূপ যাহার বুদ্ধিবৃত্তি নাই, অথচ শাস্ত্রজ্ঞান আছে, সে শাস্ত্রের নিগূঢ় মর্ম্মার্থ কদাচ অনুধাবন করিতে সমর্থ নহে।

৪৫। কে শত্রু কে মিত্র ইহাতে কোন লেখ্য প্রমাণ নাই; যে যাহাকে সন্তাপ দেয় সেই তাহার শত্রু।

৪৬। সমৃদ্ধিবৃদ্ধি বিষয়ে অসন্তোষই মূল কারণ, অতএব অসন্তোষ বৃদ্ধি বিষয়ে যত্ন না করাই যথার্থ নীতি।

৪৭। ঐশ্বর্য্য বা ধনে কদাচ মমতা করিবে না, কারণ পূৰ্ব্বসঞ্চিত ধন অন্যে বলপূৰ্ব্বক হরণ করিতে পারে।

৪৮। জাতি অনুসারে কেহ কাহারও শত্রু হইতে পারে না, সমব্যবসায়ী হইলেই শত্রু হইতে পারে।

৪৯। যে ব্যক্তি মোহপরবশ হইয়া অভ্যুদয় কালে শত্রুকে উপেক্ষা করে, পরিবর্দ্ধিত ব্যাধির ন্যায় সেই শত্রু তাহার মূলোচ্ছেদ করে।

৫০। বৃক্ষমূলজ বল্মীক যেরূপ আশ্রয়বৃক্ষকে নিপাতিত করে, সেইপ্রকার শত্রু সামান্য হইলেও বলবীর্য্যে পরিবর্দ্ধিত হইয়া প্রতিদ্বন্দ্বীকে সংহার করিতে পারে।

৫১। তেজ যেমন চক্ষুকে বিনষ্ট করে, দৈব সেইরূপ প্রজ্ঞাকে অপহরণ করে।

৫২। সমস্ত মনুষ্যই পাশবদ্ধের ন্যায় বিধাতার বশবর্ত্তী হইয়া আছে।

৫৩। ধূর্ত্তের সহিত কপট দ্যূতক্রীড়া করা নিতান্ত পাপজনক কর্ম্ম।

৫৪। অকপট যুদ্ধই সৎপুরুষের লক্ষণ।

৫৫। ধূর্ত্ত ব্যক্তি প্রকাশ্যে সদাচারপরতন্ত্র হইলেও তাহার চরিত্র কদাচ পূজিত ও প্রশংসিত হয় না।

৫৬। দ্যূতক্রীড়া কলহের মূল; দ্যূত হইতে পরস্পরের প্রণয়চ্ছেদ হয়, দ্যূতই মহদ্ভয়ের হেতু।

৫৭। ক্ষমাশীলগণকে হিংসা করিও না।

৫৮। একজনই এই জগতের শাস্তা, দ্বিতীয় ব্যক্তি শাস্তা নাই। সেই শাস্তা মাতৃগর্ভে শয়ান শিশুকেও শাসন করেন।

জল যেমন নিম্নপ্রদেশে ধাবমান হয়, তদ্রূপ সেই শাস্তার শাসনানুসারে কার্য্য করা কর্ত্তব্য।

৫৯। যিনি মস্তক দ্বারা শৈল ভেদ করেন, যিনি সর্পকে ভোজন করান তাঁহার বুদ্ধিই কার্য্যানুশাসন করে।

৬০। যে ব্যক্তি বল পূর্ব্বক অন্যকে অনুশাসন করে সে অমিত্র।

৬১। পণ্ডিত ব্যক্তি মিত্রতাবিরুদ্ধাচারীকে উপেক্ষা করেন।

৬২। যে ব্যক্তি প্রদীপ্ত হুতাশন উত্তেজিত করিয়াও পলায়ন না করে তাহার সর্ব্বনাশ হয়।

৬৩। শত্রুপক্ষীয় ব্যক্তিকে বিশেষতঃ অহিতকারী ব্যক্তিকে স্বীয় আবাসে রাখিবে না।

৬৪। অসতী স্ত্রীকে উত্তমরূপে সান্ত্বনা করিলেও সে স্বামীকে পরিত্যাগ করে।

৬৫। মন্দবুদ্ধি ব্যক্তি শ্রোত্রিয় গৃহে স্থিত ব্যভিচারিণী স্ত্রীর ন্যায় কখনই মঙ্গলকর হয় না।

৬৬। কুমারী স্ত্রী ষষ্টিবর্ষ বয়স্ক বৃদ্ধ পতিকে তাচ্ছিল্য করে।

৬৭। ব্যসন চতুর্ব্বিধ, প্রথম মৃগয়া, দ্বিতীয় সুরাপান, তৃতীয় দুরোদর, চতুর্থ অভব্য বিষয়ে অত্যানুরাগ। মনুষ্যরা এই সকল বিষয়ে অনুরক্ত হইলে ধর্ম্ম হইতে দূরীভূত হয়েন। লোক তাদৃশ ব্যসনাসক্ত পুরুষের কার্য্য অপ্রামাণিক বলিয়া জানে।

৬৮। যে ব্যক্তি জানিয়া শুনিয়াও কাম ক্রোধ ও ভয় প্রযুক্ত প্রশ্নের প্রকৃত প্রত্যুত্তর না দেয় এবং যে সাক্ষী মিথ্যা সাক্ষ্য প্রদান করে, সে সহস্র সংখ্যক বারুণ-পাশ দ্বারা সংযত হয়।

৬৯। সত্য জানিয়া সত্য বলিবে।

৭০। ধর্ম্ম অধর্ম্মের দ্বারা অনুবিদ্ধ হইলে ধর্ম্মের কোন হানি হয় না, কিন্তু যে সমস্ত সভ্য তথায় উপস্থিত থাকেন তাঁহাদিগকেই অধর্ম্ম স্পর্শে।

৭১। যাঁহারা নিন্দিত ব্যক্তিকে নিন্দা না করেন, সেই অনিন্দবাদী-দিগের মধ্যে যিনি সর্ব্বশ্রেষ্ঠ, তাঁহাকেই অধর্ম্মের অর্দ্ধাংশ এবং অপর সকলকে অর্দ্ধাংশ প্রদান করিয়া থাকে।

৭২। জিজ্ঞাসা করিলে যাহারা মিথ্যা কহে তাহাদের সকল ধর্ম্ম নষ্ট হইয়া যায়।

৭৩। হৃতসর্ব্বস্ব ও হৃত পুত্রের যে দুঃখ, স্বার্থভ্রষ্ট ও ঋণীর যে দুঃখ, অপুত্র ও ব্যাঘ্রী কর্ত্তৃক আহত ব্যক্তির যে দুঃখ সপত্নী সত্ত্বে স্ত্রীলোকের

যে দুঃখ, এবং কপট সাক্ষী কর্তৃক ছলিত ব্যক্তির দুঃখ এই সকল দুঃখ সমান বলিয়া পরিগণিত হয়। যে ব্যক্তি মিথ্যা ব্যবহার করে তাহারও ঐ সমস্ত দুঃখ ঘটিয়া থাকে।

৭৪। সমক্ষে দর্শন শ্রবণ ও ধারণা দ্বারা লোক সাক্ষী বলিয়া নির্দ্দিষ্ট হয়, অতএব সত্য কহিলে সাক্ষী ধর্ম্মার্থবিহীন হয় না।

৭৫। হীন ব্যক্তি পরুষ বাক্য বলুক আর নাই বলুক, উত্তম পুরুষরা তাহা লইয়া জল্পনা করেন না। তাঁহারা কেবল সৎকার্য্যেরই স্মরণ করেন; কেহ বৈরাচরণ করিলেও তাঁহারা তাহা স্মৃতি পথে উদিত হইতে দেন না।

৭৬। যেখানে বুদ্ধি সেইখানেই ক্ষমা।

৭৭। সুদৃঢ় দারুতেই শস্ত্রপাত হইয়া থাকে, অন্য স্থানে শস্ত্রপাতের লক্ষ্য নহে।

৭৮। যাঁহারা বৈরাচরণ জানেন না, দোষ পরিত্যাগ করিয়া কেবল গুণই দর্শন করেন এবং বিরোধলিপ্ত নহেন তাঁহারাই উত্তম পুরুষ।

৭৯। জীবের হেমময় কলেবর হওয়া নিতান্ত অসম্ভব ইহা জানিয়াও রঘুকুলতিলক রাজা রামচন্দ্র স্বর্ণমৃগলুব্ধ হইয়াছিলেন; লোকের বিপৎকাল আসন্ন হইলে প্রাই বুদ্ধির ব্যতিক্রম ঘটিয়া থাকে।

৮০। বুদ্ধি কলুষিত ও বিনাশ সমুপস্থিত হইলে পর অন্যায় ন্যায়ের ন্যায়, অনর্থ অর্থের ন্যায়, বোধ হইতে থাকে।

৮১। কাল স্বয়ং দণ্ড উদ্যত করিয়া কাহারও মস্তক চূর্ণ করেন না; তাহার প্রভাবেই লোক বিপরিতবুদ্ধি হইয়া উৎসন্ন হয়।

## ( বনপর্ব্ব )

১। গুণ ও দোষ, সৎ ও অসৎ সংসর্গ হইতে সংক্রামিত হয়।

২। যেমন বস্ত্র জল তিল ও ভূমি কুসুম সংসর্গে সুরভিত হইয়া উঠে, সেইরূপ সংসর্গজনিত গুণ অন্যকেও গুণবান করিতে পারে।

৩। মূঢ়-সমাগম কেবল মোহজালের আকর, আর নিত্য সাধু সমাগম কেবল ধর্ম্মের আবহ।

৪। প্রজ্ঞাশীল বৃদ্ধ, সুশীল, ও শম-পরায়ণ সাধুগণের সহবাসই কর্ত্তব্য।

৫। যাহাদিগের কুল কর্ম্ম ও বিদ্যা এই তিনই পরিশুদ্ধ তাহা-দিগেরই সেবা করা উচিত ; তাহাদিগের সহবাস শাস্ত্রালোচনা অপেক্ষাও গরীয়ান।

৬। পুণ্যশীল সৎকর্ম্ম-পরিবর্জ্জিত হইলেও পুণ্যশীলগণের সহবাসে পুণ্যলাভ করিতে পারা যায়। কিন্তু পাপীর সেবায় নিরত থাকিলে আরও পাপপঙ্কে পতিত হইতে হয়।

৭। অসাধু ব্যক্তিকে দর্শন ও স্পর্শ এবং তাহার সহিত আলাপ ও সহবাস করিলেই ধর্ম্মভ্রষ্ট হইতে হয়।

৮। পুরুষগণের বুদ্ধি অধম সমাগমে, অধম, মধ্যম সমাগমে, মধ্যম উত্তম সমাগমে উত্তম হইয়া উঠে।

৯। দেবতারাও অনুরক্তগণ বিশেষতঃ ধর্ম্মাচারিগণের প্রতি অনুকম্পা প্রদর্শন করেন।

১০। শোকস্থান সহস্র সহস্র ও ভয়স্থান শত শত আছে।

১১। শোকও ভয়মূঢ় ব্যক্তিকেই আক্রমণ করে পণ্ডিতের কিছুই করিতে পারে না।

১২। বুদ্ধিমান ব্যক্তিরা জ্ঞানবিরুদ্ধ বহু দোষাকর অশ্রেয়স্কর কর্ম্মে কদাচ আসক্ত হয়েন না।

১৩। যাঁহাদের বুদ্ধি অষ্টাঙ্গসম্পন্ন, অশিবনাশিনী, ও শ্রুতি-স্মৃতির অনুগামিনী সেই সকল ব্যক্তির কি অর্থকৃচ্ছ্রতা, কি দুর্গতি, কি আত্মীয়জনের বিপদ, কি শারীরিক ও মানসিক দুঃখ কিছুতেই অবসন্ন হন না।

১৪। বিশ্ব সংসার শারীরিক ও মানসিক এই দ্বিবিধ দুঃখে পীড়িত হইয়া আছে।

১৫। ব্যাধি, অনিষ্টপাত, পরিশ্রম, ও ইষ্টবিনাশ এই চতুর্ব্বর্গ কারণ শারীরিক দুঃখের প্রবর্ত্তক।

প্রতিকার দ্বারা ব্যাধির ও অনুষ্ঠান দ্বারা আধির শান্তি হয়। বুদ্ধিমান বৈদ্যরা প্রথমেই প্রিয়বচন ও ভোগ্য বিষয় প্রদান করিয়া মানবের মানসিক দুঃখ প্রশমিত করেন। যেমন অয়ঃপিণ্ড পরিতপ্ত হইলে তদ্দ্বারা কুম্ভস্থিত জলও উত্তপ্ত হইয়া উঠে, সেইরূপ মানসিক দুঃখ উপস্থিত হইলে শরীরও পরিতাপিত হয়।

'যেমন জল দ্বারা অগ্নি নির্ব্বাপিত করিতে হয়, সেইরূপ জ্ঞান দ্বারা মানসিক দুঃখ বিনাশ করিবে।

মনোব্যথা প্রশমিত হইলে শারীরিক দুঃখও বিনষ্ট হইয়া যায়।

স্নেহ মানসিক দুঃখের মুল।

জীবগণ স্নেহ-পরতন্ত্র হইয়া দুঃখ প্রাপ্ত হয়।

স্নেহ কেবল দুঃখেরই মূল এমত নহে; ভয়, শোক, হর্ষ, ও আয়াসের প্রবর্ত্তক।

স্নেহ হইতে মনের বিকৃতি ও বিষয়াসক্তি উৎপন্ন হয়।

কোঠরস্থিত অগ্নি যেমন বৃক্ষের সমুদায় অংশ ভস্মসাৎ করে, সেইরূপ বিষয়াসক্তি অত্যল্প হইলেও সমুদায় ধর্ম্মার্থ ধ্বংস করিয়া থাকে।

বিষয় হইতে বিমুক্ত হইলেই বিষয়ত্যাগী হয় না; কিন্তু যে ব্যক্তি বিষয় সমাগম সময়েও দোষদর্শী, নির্ব্বিরোধ, ও নিরবগ্রহ হয় সেই ব্যক্তিই যথার্থ বৈরাগ্য লাভ করে।

অর্থ সঞ্চয় দ্বারা মিত্রগণ হইতে স্নেহলাভ করিবার অভিলাষ করিবে না।

জ্ঞান দ্বারা স্বীয় স্নেহকে বিনিবর্ত্তিত করিবে।

জল যেমন পদ্মপত্রে সংযুক্ত হইতে পারে না, সেইরূপ স্নেহ ও জ্ঞানবান কৃতাত্মা, শাস্ত্রজ্ঞ যোগীতে আসক্ত হইতে পারেন।

১৬। বিষয়ানুরাগ হইতে কামনা উৎপন্ন হয়।
কামনা হইতে ইচ্ছা জন্মে।
ইচ্ছা হইতে তৃষ্ণা সংবর্দ্ধিত হয়।

১৭। সর্ব্ব পাপময়ী তৃষ্ণা নিয়ত উদ্বেগকারী, অধর্ম্ম-বহুলা, এবং পাপ-প্রসবিনী।

১৮। দুর্ম্মতিগণ তৃষ্ণাকে পরিত্যাগ করিতে পারে না।
পুরুষ জীর্ণ হইলেও তৃষ্ণা জীর্ণ হয় না।

১৯। প্রাণান্তকারী রোগ স্বরূপ তৃষ্ণাকে যে ব্যক্তি পরিত্যাগ করিতে পারে সেই যথার্থ সুখী।

২০। তৃষ্ণা নরগণের পরিমিত দেহের অন্তর্গত বটে, কিন্তু ইহার আদিও নাই অন্ত নাই। ইহা অযোনীজ অনলের ন্যায় সমস্ত প্রাণীকে বিনষ্ট করে।

২১। কাষ্ঠ যেমন স্বসমুত্থিত হুতাশনে দগ্ধ হয়, সেইরূপ অকৃতাত্মা ব্যক্তি সহজাত লোভদ্বারা বিনষ্ট হইয়া থাকে।

২২। প্রাণিগণ যেমন মৃত্যুকে ভয় করে, সেইরূপ অর্থবান ব্যক্তি রাজা, সলিল, অগ্নি, চৌর, ও স্বজন হইতে প্রতিনিয়ত ভয় প্রাপ্ত হয়।

২৩। যেমন আমিষ আকাশে থাকিলে পক্ষিগণ, ভূতলে থাকিলে শ্বাপদগণ, এবং সলিলে থাকিলে মৎস্যগণ ভক্ষণ করিয়া থাকে, তদ্রূপ ধনবান ব্যক্তি যেখানেই থাকুক সর্ব্বত্রই আক্রান্ত হয়।

২৪। কোন কোন ব্যক্তির অর্থ কেবল অনর্থের মূল হইয়া উঠে।

২৫। যে ব্যক্তি অর্থে একান্ত আসক্ত সে অন্য কোন প্রকার শ্রেয়ই লাভ করিতে পারে না।

২৬। প্রাজ্ঞ ব্যক্তিরা সর্ব্বপ্রকার অর্থাগমকে লোভ, মোহ, ভয় ও উদ্বেগের মূলীভূত বলিয়া জানেন।

২৭। লোক অর্থের উপার্জ্জন, রক্ষণ, ও ব্যয় এই তিন বিষয়েই যৎপরোনাস্তি ক্লেশ সহ্য করিয়া থাকে।

২৮। অনেকে অর্থের নিমিত্ত প্রাণ পর্য্যন্তও পরিত্যাগ করে।

২৯। অজ্ঞ ব্যক্তিরা দুঃখ নিবারণের নিমিত্ত অতিকষ্টে অর্থরূপ শত্রুকে লাভ ও রক্ষণাবেক্ষণ করে, কিন্তু উহা যে প্রাণনাশের কারণ হইয়া উঠে, তাহা একবারও চিন্তা করে না।

৩০। মূঢ় ব্যক্তিরাই অসন্তোষ-পরায়ণ হয়, পণ্ডিতগণ সতত সন্তুষ্ট থাকেন।

৩১। সন্তোষই পরম সুখ; এই জন্য পণ্ডিতগণ এই সংসারে সন্তোষকেই প্রধান বলিয়া জানেন।

৩২। রূপযৌবন ঐশ্বর্য্য এবং প্রিয়নিবাস সকলই অনিত্য, পণ্ডিতগণ এই সকল অচিরস্থায়ী বিষয়ে কদাচ লোভ করেন না।

৩৩। ধন সঞ্চয় সর্ব্বতোভাবে পরিত্যাগ করিবে।

৩৪। কোন সঞ্চয়ী ব্যক্তিকেই নিরুপদ্রব দেখিতে পাওয়া যায় না, এই নিমিত্ত ধার্ম্মিক পুরুষরা অর্থোপার্জ্জন-পরাঙ্মুখ ব্যক্তিকেই প্রশংসা করিয়া থাকেন।

৩৫। যিনি ধর্ম্ম কার্য্যে ব্যয় করিবার নিমিত্ত অর্থোপার্জ্জন করিতে চেষ্টা করেন, তাঁহার সে চেষ্টা না করাই শ্রেয়ঃ।

পঙ্ক লিপ্ত হইয়া পুনরায় তাহা প্রক্ষালন করা অপেক্ষা পঙ্ক স্পর্শ না করাই উচিত।

৩৬। সকল বিষয়ে নিস্পৃহ হওয়া কর্ত্তব্য।

যদি ধর্ম্মোপার্জ্জনে অভিলাষ থাকে তাহা হইলে অর্থকামনা পরিত্যাগ কর।

৩৭। স্বয়ং উপভোগ করিবার নিমিত্ত অর্থোপার্জ্জন করা কর্ত্তব্য নহে।

৩৮। অর্থাকাঙ্ক্ষা কোন দরিদ্রের ভরণপোষণের নিমিত্ত হওয়া কর্ত্তব্য। লোভ-প্রযুক্ত নহে।

৩৯। দেখিতে পাওয়া যায়, সকল প্রাণীই বিভাগ করিয়া ভোজন করে এবং যাঁহারা স্বয়ং পাক করেন না, গৃহস্থগণ তাঁহাদিগকে অন্নদান করিয়া থাকেন।

৪০। সাধুগণের গৃহে তৃণ, ভূমি জল, ও সুনৃত বাক্য এই চারি দ্রব্য কোন কালেই অপ্রতুল থাকে না।

৪১। গৃহস্থ ব্যক্তি পীড়িত ব্যক্তিকে শয্যা, শ্রান্ত ব্যক্তিকে আসন প্রদান, তৃষিত ব্যক্তিকে পানীয়, ক্ষুধিত ব্যক্তিকে ভোজন ও অভ্যাগত ব্যক্তির প্রতি নয়ন মন ও প্রিয়বচন জ্ঞাপন এবং উত্থান পূর্ব্বক আসন প্রদান করিবেন।

৪২। প্রত্যুত্থান পূর্ব্বক সকলের নিকট ও ন্যায়তঃ সকলের অর্চ্চনা করা কর্ত্তব্য।

৪৩। অগ্নিহোত্র, বৃষভ, জ্ঞাতি, অতিথি, বান্ধব, পুত্র, কলত্র, ও ভৃত্যগণ ইহারা সৎকার প্রাপ্ত না হইলে গৃহস্থকে দগ্ধ করে।

৪৪। আপনার নিমিত্ত অন্ন পাক করিবে না।
বৃথা পশুহিংসা করিবে না।
যাহা বিধি পূর্ব্বক বপন করা হয় নাই স্বয়ং তাহা উপভোগ করিবে না।

৪৫। গৃহস্থ সকল কর্ম্মে চক্ষু ও মন প্রদান করিবে, সতত সুনৃত-বাদী হইবে, এবং সযজ্ঞ ও পঞ্চদক্ষিণ হইয়া অনুগমন ও উপাসনা করিবে।

৪৬। যে ব্যক্তি অদৃষ্টপূর্ব্ব শ্রান্ত পথিককে অবিশ্রান্ত অন্নদান করেন তিনিই বৃহৎ পুণ্য ফল লাভ করেন।

৪৭। এ জগতে কিছুরই সামঞ্জস্য নাই; সাধু ব্যক্তি যে কর্ম্মে লজ্জিত হন, অসজ্জনরা তাহাতে পরিতুষ্ট থাকে।

৪৮। মোহ, রাগ, ও বিষয়ের বশবর্ত্তী মূঢ়লোক শিশ্নোদর পরায়ণ হইয়া জীবন ধারণ করে।

৪৯। যেমন দুষ্ট অশ্ব সারথিকে কুপথে লইয়া যায়, তদ্রূপ ইন্দ্রিয়গণ ভ্রান্তচেতাঃ মনুষ্যকে কুপথগামী করে।

৫০। ইন্দ্রিয়গণ স্ব স্ব বিষয় প্রাপ্ত হইলেই তাহাদের নিকট পূর্ব্ব সঙ্কল্প জনিত মনের প্রাদুর্ভাব হইয়া উঠে।

৫১। মূঢ় ব্যক্তির মন যখন ইন্দ্রিয় বিষয় ভোগে ধাবিত হয়, তৎকালে তাহার ঔৎসুক্য ও প্রবৃত্তি জন্মাইয়া দেয়, তদনন্তর ঐ মূঢ় সঙ্কল্পের বীজভূত কামনা কর্ত্তৃক বিষয়শরে বিদ্ধ হইয়া জ্যোতির্লুব্ধ পতঙ্গের ন্যায় লোভাগ্নিতে পতিত হয় এবং পরে যথেচ্ছ আহার বিহারে মুগ্ধ হইয়া ভোগ সুখে এরূপ নিমগ্ন থাকে যে, আপনাকে বুঝিতে পারে না।

৫২। অজ্ঞ ব্যক্তিরা ইহ সংসারে অবিদ্যা, কর্ম্ম ও তৃষ্ণা দ্বারা চক্রবৎ ভ্রাম্যমান হইয়া নানারূপ ধারণ পূর্ব্বক কখনও জলে কখন ভূতলে, কখন বা আকাশে পুনঃ পুনঃ জন্ম পরিগ্রহ করত ব্রহ্মা অবধি তৃণ পর্য্যন্ত সর্ব্বভূতে পরিবর্ত্তিত হইতে থাকে।

৫৩। প্রাজ্ঞ ব্যক্তিরা মোক্ষ লাভের আকাঙ্ক্ষায় সতত সাবধান হইয়া কল্যাণকর ধর্ম্মের অনুষ্ঠান করেন।

অভিমান সহকারে ধর্ম্মাচরণ করিবে না।

৫৪। যজ্ঞ, অধ্যয়ন, দান, তপ, সত্য, ক্ষমা দম, এবং অলোভ এই অষ্টপ্রকার ধর্ম্মের পথ। বিশুদ্ধাত্মা হইয়াই অষ্টবিধ উপায়ের অনুষ্ঠান করিবে।

৫৫। যাঁহারা সংসার জয় করিতে ইচ্ছা করেন, তাঁহারা সম্যক রূপ সংকল্প, ইন্দ্রিয়-নিগ্রহ, ব্রত বিশেষানুষ্ঠান, গুরুসেবা, নিয়মিত আহার, অধ্যয়ন, কর্ম্ম পরিত্যাগ ও চিত্ত নিরোধন করিয়া থাকেন।

৫৬। সিদ্ধ ব্যক্তিরা যাহা ইচ্ছা করেন, তপঃপ্রভাবেই তাহা করিতে পারেন।

৫৭। স্বধনে পরিতৃপ্ত হওয়া ও পরধনে লোভ না করাই পরম ধর্ম্ম।

৫৮। কুলটা স্ত্রীকে উত্তমরূপে সান্ত্বনা করিলেও সে স্বামীকে পরিত্যাগ করিয়া থাকে।

৫৯। যে ব্যক্তি সপত্নী-সমুত্থিত অশেষবিধ ক্লেশ সহ্য করিয়াও ক্ষমা অবলম্বন পূর্ব্বক কাল প্রতীক্ষা করে সে ভবিষ্যতে একাকী সমুদয় পৃথিবী ভোগ করে।

৬০। যে ব্যক্তি সহোদরদিগের সহিত সমভাবে বিষয় ভোগ করে সহোদরগণ তাহার দুঃখের অংশভাগী হয়।

৬১। সহোদরপ্রাপ্তি, পৃথিবীলাভের সদৃশ।

৬২। সহোদরগণের সহিত তুল্যরূপে বিষয় ভোগ করা শ্রেয়স্কর, তদ্বিপরীতও বিপদের হেতু।

৬৩। সহোদরদিগের সমীপে কদাচ আত্মশ্লাঘা করা কর্ত্তব্য নহে।

৬৪। ধর্ম্মপরায়ণ মানবরা সতত দীনজনের প্রতি করুণা প্রকাশ করিয়া থাকেন।

৬৫। যাহার জন্মাবধি যেরূপ স্বভাব হইয়া থাকে, সে না মরিলে তাহা কদাচ যায় না।

৬৬। পুত্রই শ্রেষ্ঠ পদার্থ। ইহলোকে পুত্র অপেক্ষা উৎকৃষ্ট পদার্থ আর কিছুই নাই।

৬৭। সহায়হীন দীনের প্রতি সমধিক কৃপাদৃষ্টি করা কর্ত্তব্য।

৬৮। যে ব্যক্তি ঘৃণিত লোকের অনুগামী হয় সেও বধ্য।

৬৯। ভর্ত্তা ক্ষীণবল হইলেও ভার্য্যাকে রক্ষা করিবে।

৭০। ভার্য্যা রক্ষিতা হইলে প্রজার রক্ষা হয়।

প্রজা রক্ষিত হইলে আত্মা রক্ষিত হইয়া থাকে।

৭১। বিধাতা যে নিয়ম স্থাপন করিয়াছেন, সপ্তর্ষিমণ্ডল তাহার অনুবর্ত্তী হইয়া আকাশেই প্রকাশমান হইতেছে। মহাবল-পরাক্রান্ত পর্ব্বত তুল্যাকার নাগ সকল বিধাতার অনুশাসনেই চলিতেছে; সমস্ত ভূতগণ বিধিকৃত বিধানের অনুবর্ত্তী হইয়াই স্বকুলোচিত কর্ম্মের অনুষ্ঠান করিতেছে। ইহারা কেহ কখনও অধর্ম্মাচরণ করেন নাই; অতএব সমর্থ হইয়াছি বলিয়া কদাচ অধর্ম্মাচরণ করিবে না।

নিরবচ্ছিন্ন তেজ আশ্রয় করিলে কদাচ শ্রেয়ঃলাভ করিতে পারে না, এবং একমাত্র ক্ষমা অবলম্বনেও শুভলাভের ব্যতিক্রম ঘটিয়া থাকে। যে ব্যক্তি প্রতিনিয়ত কেবল ক্ষমার আশ্রয় করিয়া কালযাপন করে, সে বহুবিধ দোষের আকর হইয়া উঠে। উদাসীন ও শত্রুগণ তাহাকে অনায়াসেই পরাভব করিয়া থাকে; কোন ব্যক্তিই তাহার বশীভূত হয় না; সেই নিমিত্ত পণ্ডিতরা নিরন্তর ক্ষমা অবলম্বন করা অতি বিগর্হিত কর্ম্ম বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। ভৃত্যরা ক্ষমাশীল প্রভুকে অনাদর করিয়া বহুবিধ দোষজনক কর্ম্ম করিয়া থাকে। ক্ষুদ্রাশয় লোকরা সতত তাঁহার অর্থ অপহরণ করিবার অভিলাষ করে। হীনমতি অধিকৃত পুরুষরা ক্ষমাপর প্রভুর যান, বস্ত্র, অলঙ্কার, শয়ন,

আসন, ভোজন, পাপ ও অন্যান্য উপকরণ দ্রব্য সকল স্বেচ্ছানুসারে গ্রহণ করে। তাহারা স্বামীর আদেশলাভ করিয়াও আদিষ্ট দেয় দ্রব্য জাত অন্যকে প্রদান করিতে পরাঙ্মুখ হয়। তাহারা তাহাকে উপচার দ্বারা কদাচ অর্চ্চনা করেনা। লোক যে অবজ্ঞাকে মরণ অপেক্ষাও গর্হিত বিবেচনা করিয়া থাকে, ক্ষমাপর প্রভুকে সেই অবজ্ঞার ভাজন হইতে হয়। প্রেষ্য, পুত্র, ভৃত্য ও উদাসীন সকলেই ঈদৃশ ক্ষমাশীল স্বামীকে কটুবাক্য প্রয়োগ করে। তাঁহাকে পরাভব করিয়া সকলেই তদীয় ভার্য্যাকে গ্রহণ করিতে অভিলাষ করে, তাঁহার ভার্য্যাও স্বেচ্ছা-চারিণী হয়। যদি ক্ষমাপর ব্যক্তি দুষ্ট-স্বভাব সম্পন্ন ব্যক্তিকে অল্প দণ্ডও না করেন, তাহা হইলে সে ক্রমশঃ অভ্যুদয় লাভ করিয়া বহুবিধ দোষ প্রদর্শন পূর্ব্বক তাঁহারই অপকার করিতে চেষ্টা করে। ক্ষমাশীল ব্যক্তির এই সকল ও অন্য অন্য বহুবিধ দোষ দৃষ্ট হয়।

রজোগুণ পরিবৃত ক্রোধী যদি নিরবচ্ছিন্ন স্বীয় তেজ দ্বারা দণ্ডার্হ বা দণ্ডনীয় উভয়বিধ ব্যক্তির প্রতি নানা প্রকার দণ্ডবিধান করেন, তাহা হইলে তাহার বন্ধুবান্ধববর্গের সহিত বিরোধ হইয়া উঠে। তিনি ক্রমশঃ আত্মীয় ও অন্যান্য লোক হইতে বিরাগ সংগ্রহ করিতে থাকেন ও অনেকেরই অবমাননা করেন, সুতরাং তাঁহাকে অর্থহীন বা তিরস্কার, অনাদর, সন্তাপ, দ্বেষ ও মোহের বশীভূত হইতে হয়। অধিকন্তু অনেকেই তাঁহার শত্রুশ্রেণীতে পরিগণিত হইয়া উঠে। যিনি ক্রোধভরে মনুষ্যকে অন্যায় পূর্ব্বক বহুবিধ দণ্ড প্রদান করেন, তিনি অচিরাৎ স্বজন, ধন ও প্রাণ হইতে পরিভ্রষ্ট হয়েন সন্দেহ নাই। যিনি উপকর্ত্তা ও হন্তা উভয়ের প্রতি নিরবচ্ছিন্ন তেজই প্রকাশ করিয়া থাকেন, গৃহান্তর্গত ভুজঙ্গের ন্যায় তাঁহাকে দেখিয়া সকলেই ভীত হয়। যাঁহাকে সন্দর্শন করিলে সকলেরই শঙ্কা উপস্থিত হয়, তাঁহার কোন

ক্রমে আর ঐশ্বর্য্যলাভের প্রত্যাশা করা কিরূপে সম্ভবে? সুযোগ পাইলেই লোক তাহার অপকার করিতে ত্রুটি করে না। অতএব একবারে তেজঃ প্রদর্শন করা অথবা একবারে মৃদু স্বভাব অবলম্বন করা উভয়ই একান্ত বিরুদ্ধ। সময়ানুসারে তেজস্বিতা বা মৃদুভাব আশ্রয় করা কর্ত্তব্য।

৭২। যিনি যথাকালে মৃদুভাবাবলম্বী বা রোষ-পরবশ হয়েন, তিনি ইহকালে ও পরকালে অশেষ সুখসম্ভোগ করিয়া থাকেন।

৭৩। যে লোক সমুচিত সময়ে তেজঃ প্রদর্শন না করে, সে সমুদয় লোকের নিকট পরাভব প্রাপ্ত হয় এবং সময় বিশেষে ক্ষমাও অবলম্বন করা কর্ত্তব্য।

৭৪। ক্ষমাকালে ক্ষমা অবলম্বন না করিলে সর্ব্বভূতের অপ্রিয় হইয়া ইহকালে ও পরকালে বিনাশ প্রাপ্ত হয়।

৭৫। পূর্ব্বে যে ব্যক্তি তোমার বহুবিধ উপকার সাধন করিয়া পরে কোন গুরু অপরাধে পতিত হয়, তাহার উপকার করিয়া সেই অপরাধ মার্জ্জনা করা উচিত।

৭৬। যে ব্যক্তি অজ্ঞান বশতঃ অন্যের নিকট অপরাধী হয় তাহাকে ক্ষমা করা বিধেয়; কারণ, সকলে শ্রেয়স্করী বুদ্ধি লাভ করিতে পারে না।

৭৭। যাহারা বুদ্ধিপূর্ব্বক অপরাধ করিয়া তাহার অপলাপে প্রবৃত্ত হয়, অপকার অল্প হইলেও সেই সকল পাপাত্মা কুটিল লোকদিগের সংহার করিবে।

৭৮। প্রথমাপরাধে সকল প্রাণীকেই ক্ষমা করা কর্ত্তব্য।

৭৯। দ্বিতীয় অপরাধ অনুমাত্র হইলেও অপরাধীকে বধ্য বলিয়া স্থির করিবে।

৮০। যদি কেহ অজ্ঞানবশতঃ কোন প্রকার অপরাধ করে, তাহা উত্তমরূপে পরীক্ষা করিয়া তাহাকে ক্ষমা করা বিধেয়।

৮১। সমরূপ উপায় দ্বারা কি উগ্র-স্বভাব, কি মৃদুস্বভাব সম্পন্ন সকলকেই সংহার করা যায়।

জগতীতলে নামের অসাধ্য কিছুই নাই। নামই বলীয়ান উপায়।

৮২। দেশ, কাল ও স্বীয় বলাবল বিবেচনা করিয়া লোকযাত্রা নির্ব্বাহ করিবে। কারণ, দেশ কাল ভিন্ন অন্য পদার্থে এ বিষয়ের ফলোপযোগিতা কিছু মাত্র নাই, অতএব দেশ-কালের প্রতীক্ষা করা সর্ব্বতোভাবে বিধেয়।

৮৩। লোকভয়েরও অপেক্ষা করিয়া অপরাধীকে ক্ষমা করিবে।

৮৪। ক্ষমার নির্দ্দিষ্ট অবসরের অতীত হইলে, তেজঃ প্রকাশের অবসর বিবেচনা করা কর্ত্তব্য।

৮৫। মৃদু হইলে লোক অবজ্ঞা করে ও উগ্রস্বভাব হইলে তাহাকে দেখিয়া সকলে শঙ্কিত হয়, অতএব সময়ানুসারে যিনি মৃদুতা বা উগ্রতা প্রকাশ করিতে পারেন তিনিই যথার্থ লোকরঞ্জনে সমর্থ হয়েন।

৮৬। ক্রোধ মনুষ্যকে সংহার করে ও ক্রোধই মঙ্গলের কারণ হয়। সমস্ত শুভাশুভ ঘটনা ক্রোধ হইতে সমুদ্ভূত হইয়া থাকে।

৮৭। যে ব্যক্তি ক্রোধ সম্বরণ করিতে সমর্থ হয়, তাহারই মঙ্গল; যাহার ক্রোধাবেগ ধারণ করিতে সামর্থ্য নাই, নিদারুণ ক্রোধ তাহার অমঙ্গলের কারণ হয়।

৮৮। ক্রোধই প্রজাদিগকে সমূলে নির্ম্মূল করে।

৮৯। মানবগণ ক্রোধাবিষ্ট হইলে অশেষবিধ পাপানুষ্ঠান ও গুরুজন-দিগের প্রাণ বিনাশ করিতে পারে; অতি কঠোর বাক্য প্রয়োগ পূর্ব্বক শ্রেষ্ঠ লোকেরও অবমাননা করিয়া থাকে।

৯০। রোষপর ব্যক্তির কদাচ বাচ্যাবাচ্য জ্ঞান ও অকার্য্যের বিচার থাকে না।

৯১। ক্রোধী ব্যক্তি অবধ্যের বধ ও বধ্যের সৎকার করিয়া থাকে।

৯২। ক্রোধানল উদ্দেজিত হইলে ক্রুদ্ধ ব্যক্তি অনায়াসে আপনা-কেও শমন সদনে প্রেরণ করে।

৯৩। ক্রোধের নানা প্রকার দোষদৃষ্টে জ্ঞানশালী পণ্ডিতরা ক্রোধকে পরাজয় করিয়া ইহলোকে ও পরলোকে সুখ সম্ভোগ করিতেছেন।

৯৪। যে ব্যক্তি ক্রোধীর প্রতি ক্রোধ প্রকাশ না করে, সে আত্মপর উভয়কেই মহৎভয় হইতে পরিত্রাণ করে। সুতরাং সে ব্যক্তি আত্মপর উভয়ের উপকারক হইয়া উঠে।

৯৫। রোষ পরবশ দুর্ব্বল মূঢ় ব্যক্তি বলবান লোকের নিকট পরাভূত হইয়া ক্লেশ ভোগ করে, তাহা হইলে সে স্বতঃই আত্মহত্যা করে। সেই অসংযত চিত্ত আত্মঘাতীর পরলোক নষ্ট হয়।

৯৬। দুর্ব্বলের ক্রোধ সম্বরণ করাই বিধেয়।

৯৭। বলশালী বিদ্বান ব্যক্তি অশেষ ক্লেশ ভোগ করিয়াও যদি ক্রোধ-পরবশ ও ক্লেশদাতাকে বিনাশ করিতে উদ্যত না হয়েন তাহা

হইলে তিনি পরলোকে আনন্দলাভ করিয়া সুখে কাল যাপন করিতে পারেন।

৯৮। আগত কাল উপস্থিত হইলে বলবান ও দুর্ব্বল উভয়েরই পীড়য়িতাকে ক্ষমা করিবে।

৯৯। সাধুলোকরা জিতক্রোধ ব্যক্তিকে সাতিশয় প্রশংসা করিয়া থাকেন।

১০০। ক্ষমাপর সজ্জন ব্যক্তির নিশ্চয়ই জয়লাভ হইয়া থাকে।

১০১। মিথ্যা অপেক্ষা সত্যই শ্রেষ্ঠ ও নৃশংসাচার অপেক্ষা অনৃশংসতাই নিতান্ত শ্রেয়ঃ।

১০২। যিনি বুদ্ধি বলে ক্রোধ বশীভূত করিতে সমর্থ হয়েন, যাঁহার হৃদয়াভ্যন্তরে কিঞ্চিন্মাত্র ক্রোধের সঞ্চার থাকে না, তত্ত্বদর্শী পণ্ডিতরা তাঁহাকেই তেজস্বী বলিয়া নির্দ্দেশ করেন।

১০৩। অজ্ঞ ব্যক্তি প্রণালিক্রমে কদাচ কার্য্য পর্য্যালোচনা করিতে পারে না; মর্য্যাদারও অপেক্ষা রাখে না, এবং অবধ্যর বধ, গুরুজনের পীড়া-প্রদানে রত থাকে।

১০৪। তেজস্বী পুরুষ অবশ্যই ক্রোধ পরিত্যাগ করিবে।

১০৫। ক্রোধাভিভূত ব্যক্তি দক্ষতা, অমর্ষ, শৌর্য্য ও আশুকারিতা এই কয়টি তেজোগুণ কোন ক্রমে লাভ করিতে পারে না।

১০৬। ক্রোধ পরিত্যাগ করিলে লোক তেজপ্রাপ্ত হইয়া থাকে।

১০৭। রোষপরায়ণ ব্যক্তির পক্ষে যথাকালোপপন্ন সেই তেজঃ একান্ত দুঃসহ হইয়া উঠে।

১০৮। মূর্খরাই ক্রোধকে তেজ বলিয়া নির্ণয় করিয়া থাকে।

১০৯। বিধাতা লোক-সংহারার্থ মানবগণের মনোমধ্যে রজোগুণ পরিমাণ ক্রোধ বিধান করিয়া দিয়াছেন।

১১০। সুশীল ব্যক্তি এককালে ক্রোধ পরিত্যাগ করিবে।

১১১। যদি স্বধর্ম্ম পরিত্যাগ হয়, তাহাও করিবে, তথাপি কোন-ক্রমে ক্রোধাবিষ্ট হইবে না।

১১২। হীনমতি মূঢ় ব্যক্তিই ক্ষমার্জ্জবাদি গুণ সকল লঙ্ঘন করিয়া থাকে।

১১৩। যদি মনুষ্য মধ্যে কোন ব্যক্তি সর্ব্বংসহা পৃথিবীর ন্যায় ক্ষমাশীল না হইত, তাহা হইলে সন্ধি স্থাপনের কথা দূরে থাকুক, কেবল ক্রোধমূলক যুদ্ধই উপস্থিত হইত।

১১৪। তাপিত হইলে তাপ প্রদান করিবে ও গুরু কর্ত্তৃক আহত হইলেই তাঁহাকে আঘাত করিবে, কেহ আক্রোশ করিলে তাহার উপর আক্রোশ প্রকাশ করিবে, হিংসা করিলেই হিংসা করিবে, এইরূপ রীতি-পদ্ধতির অনুসরণ করিলে সমুদয় জগৎ বিনষ্ট ও অধর্ম্ম পরিবর্দ্ধিত হইত।

১১৫। লোক সকল কোপাবিষ্ট হইলে পিতা পুত্রদিগকে, পুত্র পিতাকে, ভর্ত্তা ভার্য্যাকে ও ভার্য্যা ভর্ত্তাকে বিনষ্ট করিত। তাহা হইলে একবারে সৃষ্টির লোপ হইয়া যাইত, আর কাহারও উৎপত্তি হইত না।

১১৬। প্রজাদিগের জন্মের কারণ সন্ধি, তাহার অন্যথা হইলে তাহাদের ক্রোধানল প্রজ্বলিত হইয়া সমস্ত সংসার ভস্মসাৎ করিত অভ্যুদয়ের আর সম্ভাবনা থাকিত না।

১১৭। এই জগতীতলে পৃথিবীর ন্যায় ক্ষমাশীল লোক সমুদয় বিদ্যমান থাকাতেই প্রজাগণের জন্ম ও শ্রীবৃদ্ধি হইতেছে।

১১৮। সর্ব্বপ্রকার আপদেই ক্ষমা করা বিধেয়, কারণ ক্ষমাশীল ব্যক্তিই ভূতসৃষ্টির প্রধান কারণ।

১১৯। যে ব্যক্তি আক্রুষ্ট, তাড়িত ও ক্রুদ্ধ হইয়াও বলিষ্ঠের প্রতি ক্ষমা প্রদর্শন করিয়া থাকে এবং যে ব্যক্তি প্রভাসম্পন্ন হইয়া ক্রোধকে জয় করতঃ ক্ষমাশীল হয়, সেই ব্যক্তিই বিদ্বান ও শ্রেষ্ঠ; তাঁহারই সনাতন-লোক লাভ হইয়া থাকে।

১২০। অল্প বিজ্ঞান-সম্পন্ন রোষপর ব্যক্তির ইহকাল ও পরকাল উভয়ই বিনষ্ট হয়।

১২১। ক্ষমা ধর্ম্ম, ক্ষমা যজ্ঞ, ক্ষমা বেদ ও ক্ষমাই শাস্ত্র, যিনি ইহা সম্যক্ অবগত আছেন, তিনি সকলকে ক্ষমা করিতে পারেন।

১২২। ক্ষমা ব্রহ্ম ও সত্য, ক্ষমা ভূত ও ভবিষ্যৎ, ক্ষমা তপ ও শৌর্য্য, ক্ষমাই এই পৃথিবীকে ধারণ করিয়া রহিয়াছে।

১২৩। ক্ষমাশীল ব্যক্তি যজ্ঞবেত্তা, বেদবেত্তা ও তপস্বীদিগের লোক অপেক্ষা উপরিতন লোক প্রাপ্ত হইয়া থাকেন।

১২৪। যজুর্ব্বেদ বিহিত কর্ম্মচারী ও অন্যান্য কর্ম্মশীল ব্যক্তিদিগের লোক সমস্ত ভিন্ন ভিন্ন করিয়া নির্দ্দিষ্ট রহিয়াছে, কিন্তু ক্ষমাপর ব্যক্তি-দিগের লোক ব্রহ্মলোকেই প্রতিষ্ঠিত ও পূজিত হইয়া রহিয়াছে।

১২৫। ক্ষমা তেজস্বীদিগের তেজঃ-স্বরূপ ও তপস্বীদিগের ব্রহ্ম-স্বরূপ।

১২৬। সত্যপরায়ণ ব্যক্তিদিগের ক্ষমাই সত্য, ক্ষমাই যজ্ঞ, ক্ষমাই শান্তি।

১২৭। ক্ষমাতেই সত্য, ব্রহ্ম, যজ্ঞ লোক সমুদয় প্রতিষ্ঠিত আছে।

১২৮। জ্ঞানসম্পন্ন সৎপুরুষরা সতত ক্ষমা প্রদর্শন করেন বলিয়া তাঁহাদিগের শাশ্বত ব্রহ্মলোক প্রাপ্তি হয়।

১২৯। ক্ষমাপর লোকদিগের উভয় লোকই হস্তগত। তাঁহারা ইহকালে সম্মান ও পরকালে শ্রেয়সী গতি প্রাপ্ত হইয়া থাকেন।

১৩০। যাঁহাদিগের ক্রোধ ক্ষমাপ্রভাবে পরাহত হয়, তাঁহাদিগের পরম পবিত্র লোক লাভ হইয়া থাকে। সুতরাং ক্ষমাই শ্রেষ্ঠ পদার্থ।

১৩১। ক্ষমা ও অনৃশংসতা মহাত্মাদিগের চরিত্র-স্বরূপ ও সনাতন ধর্ম্ম।

১৩২। সমুদয় লোক ঈশ্বরের বশীভূত হইয়া চলে, তিনি সমস্ত প্রাণীর প্রিয়াপ্রিয় ও সুখদুঃখের বিধাতা; তিনি পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্মানুসারে সমস্ত বিধান করেন।

১৩৩। যেরূপ সূত্রধর দারুময়ী কারি নির্ম্মাণ করিয়া তাহাতে অঙ্গপ্রত্যঙ্গ সকল যোজনা করে, সেইরূপ বিধাতা এই সমুদয় জীবের অবয়ব সৃষ্টি করেন।

১৩৪। ঈশ্বর আকাশের ন্যায় সর্ব্বভূতে ব্যাপ্ত হইয়া, ইহ সংসারে শুভাশুভ বিধান করিতেছেন।

১৩৫। সকলেই তন্তুবদ্ধ শকুনীর ন্যায় পরাধীন; কেহই আপনার বা অন্যের প্রতি প্রভুত্ব করিতে পারে না।

১৩৬। লোকসকল সূত্র-গ্রথিত মণির ন্যায় ও নস্যাসংযত বৃষের ন্যায় নিয়ন্ত্রিত হইয়া ঈশ্বরের শাসনেই চলিতেছে। কারণ, এই পরিদৃশ্যমান জগৎ তন্ময়।

১৩৭। যেমন বৃক্ষ কূল হইতে প্রবাহে পতিত হইয়া মুহূর্ত্তমাত্রও স্থির হয় না, তদ্রূপ মনুষ্যবর্গ স্বতন্ত্র হইয়া ক্ষণমাত্রও অতিবাহিত করিতে পারে না।

১৩৮। অজ্ঞান তিমিরাবৃত জন্তুগণ স্বীয় সুখ দুঃখের ঈশ্বর হইতে পারে না; তাহারা ঈশ্বর-প্রেরিত হইয়া স্বর্গ ও নরকে গমন করে।

১৩৯। যেমন তৃণের অগ্রভাগ প্রবল বায়ুর বশবর্ত্তী হয়, তদ্রূপ সমস্ত চরাচর ধাতার বশীভূত হইয়া চলিতেছে।

১৪০। ঈশ্বর মানবগণকে পুণ্য কর্ম্মে অথবা পাপাচারে অনুরক্ত করিয়া সমুদায় চরাচরে ব্যাপ্ত হইয়া রহিয়াছেন। কিন্তু "এই পরমেশ্বর" ইহা বলিয়া কেহই লক্ষ্য করিতে সমর্থ হয় না।

১৪১। মহাভূত ও অহঙ্কারাদিরূপ স্থূল ও সূক্ষ্ম দেহই চিদাত্মার আভাস স্বরূপ বীজ নিবাসস্থান-সঞ্চিত হইয়া কর্ত্তা হইতেছে।

১৪২। ঈশ্বর আত্মমায়ায় মোহিত করিয়া ভূত দ্বারা ভূতগণকে বিনষ্ট করিতেছেন।

১৪৩। মানবগণ ভূত জগতকে নিত্য শুচি ও সুখস্বরূপ বিবেচনা করেন, কিন্তু ঈশ্বর সেই সকলকে অহঙ্কারাদির দ্বারা উৎপন্ন ও জরাজীর্ণ-ত্বাদি দ্বারা বিকৃত করিতে থাকেন।

১৪৪। যেমন কাষ্ঠ দ্বারা কাষ্ঠ, পাষাণ দ্বারা পাষাণ ও লৌহ দ্বারা লৌহ ছিন্ন হয়, সেই প্রকার ভগবান স্বয়ম্ভূ মায়া সহকারে ভূত দ্বারা ভূতগণকে বিনষ্ট করেন।

১৪৫। যেমন বালক ক্রীড়নক লইয়া ক্রীড়া করে, তদ্রূপ স্বতন্ত্রেচ্ছু ভগবান প্রভু কখনও সংযোগ কখনও বা বিয়োগ করিয়া ক্রীড়া করিতেছেন।

১৪৬। দুর্ব্বল জনরাই একান্ত অধীন ও নিতান্ত শোচনীয়।

১৪৭। ফলাকাঙ্ক্ষী হইয়া কর্ম্ম করা কর্ত্তব্য নহে।

১৪৮। দাতব্য বলিয়া দান করা কর্ত্তব্য, যষ্টব্য বলিয়া যজ্ঞ করা কর্ত্তব্য।

১৪৯। ফল থাকুক আর না থাকুক গৃহস্থাশ্রমে থাকিয়া যে সকল কর্ম্ম করা আবশ্যক তাহা করা কর্ত্তব্য।

১৫০। সাধুজনাচরিত ব্যবহার দৃষ্টে ও শাস্ত্রানুসারে ধর্ম্মাচরণ করিবে।

১৫১। মনের স্বভাবতঃই ধর্ম্মানুরাগী হওয়া কর্ত্তব্য।

১৫২। যে ব্যক্তি স্বর্গাদি ফললাভ লোভে ধর্ম্মাচরণ করে, সে ব্যক্তি ধর্ম্ম বণিক্, সুতরাং সে মুখ্যফলে অনধিকারী ও ধার্ম্মিক সমাজে জঘন্য রূপে পরিগণিত; সে কদাচ প্রকৃত ধর্ম্মফল ভোগ করিতে সমর্থ হয় না।

১৫৩। যে পাপমতি নাস্তিকতা প্রযুক্ত ধর্ম্মের প্রতি সন্দিহান হয়, তাহার ধর্ম্ম জনিত ফললাভের প্রত্যাশা থাকে না।

১৫৪। কদাচ ধর্ম্মের প্রতি সন্দেহ করিবে না।

১৫৫। ধর্ম্মাভিশঙ্কি ব্যক্তি তির্য্যগ গতি প্রাপ্ত হয়।

১৫৬। যে ব্যক্তি মনুষ্যকুলে জন্মগ্রহণ করিয়া ধর্ম্মপরায়ণ ও বেদ-ধ্যায়ী হয়, ধর্ম্মাচারীরা সেই ব্যক্তিকে স্থবির মধ্যে পরিগণিত করেন।

১৫৭। যে মূঢ় শাস্ত্র উল্লঙ্ঘন করিয়া ধর্ম্মে অশ্রদ্ধা করে সে ব্যক্তি তস্কর হইতেও পাপীয়ান।

১৫৮। বালকরা তত্ত্বজ্ঞানীদিগকে উন্মত্ত জ্ঞান করে, তাহারা ধর্ম্মাচরণে সন্ধিহান হইয়া অন্যের নিকট প্রমাণ অনুসন্ধান করে না। আত্ম বিনিশ্চিত প্রমাণে সাতিশয় গর্ব্বিত হইয়া ধর্ম্মের অবমাননা করে ও কেবল ইন্দ্রিয়-সুখ সংবদ্ধ লৌকিক বিষয়ে অঙ্গীকার করিয়া থাকে, কিন্তু অতিন্দ্রিয় বিষয়ে মুগ্ধ হইয়া যায়।

১৫৯। যে ব্যক্তি ধর্ম্মের প্রতি সংশয়মান হয়, সেই পাপাত্মার প্রায়শ্চিত্ত নাই।

১৬০। যে ব্যক্তি কেবল অর্থ চিন্তায় মগ্ন হইয়া কালযাপন করে সে কদাচ পুণ্যলোক প্রাপ্ত হয় না।

১৬১। যে ব্যক্তি প্রমাণ-পরাঙ্মুখ হইয়া বেদার্থের নিন্দা করে, এবং কাম ও ক্রোধের একান্ত বশম্বদ হইয়া থাকে, সে ব্যক্তি নিরয়গামী হয়।

১৬২। যে ব্যক্তি নিরন্তর অসন্দিগ্ধচিত্তে ধর্ম্মেরই সেবা করে সে পরকালে ব্রহ্মলোক লাভ করিয়া অনন্ত সুখ সম্ভোগ করে।

১৬৩। যে ব্যক্তি আর্ষপ্রমাণ ও সমুদায় শাস্ত্র অতিক্রম করিয়া ধর্ম্ম প্রতিপালনে পরাঙ্মুখ হয়, সে মূঢ় জন্ম জন্মান্তরেও শুভ লাভ করিতে পারে না।

১৬৪। যে ব্যক্তি আর্ষপ্রমাণ বা শিষ্টাচার পরম্পরার বশবর্ত্তী না হয় তাহার ইহকাল ও পরকাল উভয়ই নষ্ট হয়।

১৬৫। সর্ব্বজ্ঞ সর্ব্বদর্শী ঋষিগণ কর্ত্তৃক আচরিত পুরাতন ধর্ম্মে কদাচ অবিশ্বাস করিও না।

১৬৬। সাগরপারলিপ্সু বণিক্‌দিগের তরণীর ন্যায় সুরলোক গমনোন্মুখ মানবগণের ধর্ম্মই একমাত্র ভেলা।

১৬৭। ধর্ম্মপরায়ণ ব্যক্তিদিগের ধর্ম্মাচরণ বিফল হয়, তাহা হইলে এই জগৎ অসীম তমঃস্তোমে নিমগ্ন হইয়া যায়; কোন ব্যক্তিই নির্ব্বাণ প্রাপ্ত হয় না, কেবল পশুর ন্যায় জীবন ধারণ করে, বিদ্যাশূন্য হয় ও কোন ফলই লাভ করিতে পারে না।

১৬৮। যদি তপ, ব্রহ্মচর্য্য, যজ্ঞ, স্বাধ্যায়, দান ও ঋজুতা প্রভৃতি ধর্ম্ম সকল বিফল হয় ও ফল প্রসবিনী ক্রিয়া প্রতারণায় পর্য্যবসান হয়, তাহা হইলে লোক পরম্পরা কদাচ কর্ম্ম প্রতিপালন করিত না।

১৬৯। ঋষি, দেব, গন্ধর্ব্ব, অসুর ও রাক্ষসগণ প্রভুত্বশালী হইয়াও কি নিমিত্ত আদরপূর্ব্বক ধর্ম্মাচরণ করিয়া থাকেন ও তাঁহারা "বিধাতা ধর্ম্মের ফলপ্রদান করেন" জানিয়া ধর্ম্মাচরণ করিয়া থাকেন।

১৭০। ধর্ম্মই সনাতন সুখ।

১৭১। ধর্ম্ম কখনও বিফল হয় না ও অধর্ম্ম কখনও ফলবান হয় না।

১৭২। ধীর ব্যক্তি কর্ম্মের অত্যল্পমাত্র ফলপ্রাপ্ত হইলেই সন্তুষ্ট থাকেন, সমধিক ফল লাভ করিলেও মূর্খদিগের সন্তোষ লাভ হয় না; সুতরাং তাহারা মরণোত্তর জন্ম পরিগ্রহ করিয়া কিছু মাত্র ধর্ম্মজনিত সুখ প্রাপ্ত হয় না।

১৭৩। দেবতারাও পুণ্য ও পাপ কর্ম্মের ফলোদয়, জন্ম ও মৃত্যু বিশেষরূপে অবগত নহেন। যে ব্যক্তি এই সকল বিষয়ে অভিজ্ঞ হইয়াও

অন্ত ব্যক্তিদিগকে মুগ্ধ করিয়া রাখে, সে ব্যক্তি কল্পসহস্রেও শ্রেয়ঃ প্রাপ্ত হয় না।

১৭৪। ফলদর্শন না হইলেও ধর্ম্ম বা দেবতার প্রতি অশ্রদ্ধা করা উচিত নহে।

১৭৫; অসূয়াবর্জ্জিত হইয়া প্রযত্ন সহকারে যাগ ও দান করা কর্ত্তব্য, যেহেতু ইহাই সনাতন ধর্ম্ম বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে ও কর্ম্মের ফল ইহ-লোকেও দৃষ্ট হইতেছে।

১৭৬। সকল বিষয়েই রীতিমত শাস্ত্রানুসারে প্রচলিত হইয়া আসিতেছে, নাস্তিক্যভাব পরিত্যাগ করা কর্ত্তব্য।

১৭৭। সকল ভূতের ঈশ্বর ধাতাকে তিরস্কার করিও না, তাঁহাকে বিশেষরূপে জানিতে অভিলাষ কর ও নমস্কার কর।

১৭৮। ভক্ত মরণশীল হইয়াও যাঁহার প্রসাদে অমরত্ব প্রাপ্ত হয়, সেই পরম দেবতাকে কোনপ্রকারে অবমাননা করিও না।

১৭৯। এই জন্ম-মরণশীল সংসারে জ্ঞান জনদিগের কর্ম্ম করাই কর্ত্তব্য, যেহেতু কি স্থাবর, কি ইতর জন, সকলেই কর্ম্মবিহীন হইয়া কাল যাপন করিতে পারে না।

১৮০। পশুগণ মাতৃস্তন্য পান অবধি ছায়োপসেবন প্রভৃতি বিবিধ কর্ম্ম দ্বারা জীবিকা নির্ব্বাহ করে।

১৮১। জঙ্গমদিগের মধ্যে মনুষ্যগণ কর্ম্মদ্বারা ইহলোক ও পরলোকে আপনার জীবিকা লাভ করিবার বাসনা করে।

১৮২। সমস্ত প্রাণীই প্রাক্তন কর্ম্মজনিত সংস্কার অবলম্বন পূর্ব্বক কর্ম্ম করিয়া তাহার প্রত্যক্ষ ফললাভ করিয়া থাকে।

১৮৩। বক যেমন জলে থাকিয়া পূর্ব্ব সংস্কারানুসারে আপনার জীবনযাত্রা নির্ব্বাহ করে, সেইরূপ কি ধাতা কি বিধাতা সকলেই স্বকীয় পূর্ব্ব সঙ্কল্প বশতঃ কর্ম্ম করেন ও অন্যান্য প্রাণী ও আপন আপন প্রাক্তন কর্ম্ম সংস্কার প্রভাবে জীবিকা নির্ব্বাহ করিয়া থাকে।

১৮৪। কর্ম্ম-পরাঙ্মুখ ব্যক্তিরা কখনই জীবিকা নির্ব্বাহ করিতে পারে না।

১৮৫। সকলেরই কর্ম্মানুষ্ঠানে ব্যাপৃত থাকা অবশ্য-কর্ত্তব্য।

১৮৬। দৈবপর হইয়া কর্ম্ম করিতে বিমুখ হওয়া কোনক্রমে উচিত নহে।

১৮৭। সতত কর্ম্মানুষ্ঠানে নিযুক্ত হও, কদাচ গ্লানিযুক্ত হইও না।

১৮৮। কর্ম্মানুষ্ঠানজ্ঞ ব্যক্তি সহস্রের মধ্যে একজন আছে কি না সন্দেহ।

১৮৯। অর্থের রক্ষণাক্ষেণ ও বৃদ্ধিকরণেও কর্ম্মের আবশ্যকতা আছে।

১৯০। দৈবপর হইয়া উপার্জ্জন না করিলে অর্থ অক্ষয় হয় না।

১৯১। কেবল ব্যয় করিলে হিমাচলও ক্ষয় হইয়া যায়।

১৯২। প্রজাগণ যদি ভূমণ্ডলে আসিয়া কর্ম্ম না করিত, তাহা হইলে ক্রমে ক্রমে উৎসন্ন হইয়া যাইত এবং কর্ম্ম নিস্ফল হহলে তাহাদিগের শ্রীবৃদ্ধি হইতে পারিত না।

১৯৩। অদৃষ্টপর ও চার্ব্বাক মতাবলম্বী এই উভয় প্রকার লোকই শঠ।

১৯৪। কেবল কর্ম্মপরায়ণ ব্যক্তিরাই প্রশংসাভাজন হইয়া থাকেন।

১৯৫। যে ব্যক্তি কেবল দৈবের উপর নির্ভর করিয়া নিশ্চেষ্ট হইয়া শয়ান থাকে, সে দুর্ব্বুদ্ধি জলমধ্যস্থ আম ঘটের ন্যায় অবসন্ন হইয়া যায়।

১৯৬। হটবাদী ব্যক্তি, কর্ম্ম করিতে সমর্থ হইয়াও যদি আলস্যে তাহা পরিত্যাগ করে, তবে অনাথ দুর্ব্বলের ন্যায় অচিরকাল মধ্যে কালগ্রাসে পতিত হয়।

১৯৭। মনুষ্য অকস্মাৎ যে অর্থ লাভ করে, তাহাকে হট প্রাপ্ত বলা যায় উহা কাহারও যত্নে উপার্জ্জিত নহে।

১৯৮। পুরুষ দৈববশে যাহা প্রাপ্ত হয় তাহাই দিষ্ট লব্ধ বলিয়া নিশ্চিত হয়; স্বয়ং কর্ম্ম করিয়া যে ফল লাভ করে তাহাকে প্রত্যক্ষ ও পৌরুষলব্ধ কহে এবং স্বভাবতঃ প্রবৃত্ত কোন অনির্দ্দিষ্ট কারণ বশতঃ যাহা লাভ করে তাহাকে স্বভাবজ ফল কহিয়া থাকে।

১৯৯। লোক হঠাৎ, দৈবাৎ, স্বভাবতঃ ও কর্ম্ম দ্বারা যাহা লাভ করে, তাহা তাহার জন্মান্তরীণ কর্ম্মের ফল।

২০০। সর্ব্বভূতেশ্বর বিধাতাও কর্ম্মাধীন হইয়া মনুষ্যগণের পূর্ব্বকৃত কর্ম্মানুসারে ফল প্রদান করিয়া থাকেন।

২০১। মনুষ্য যে সমস্ত শুভাশুভ কর্ম্ম করে, উহা পূর্ব্ব জন্মকৃত কর্ম্মের ফল, কিন্তু বিধাতৃবিহিত বলিয়া নির্দ্দেশ করা যায়।

২০২। শরীরিগণের দেহ বিধাতার কর্ম্ম সাধনের কারণ স্বরূপ।

২০৩। দেহ স্বয়ং অবশ; বিধাতা উহাকে যে কার্য্যে প্রেরণ করেন সে তাহাই করিয়া থাকে।

২০৪। সর্ব্বভূতেশ্বর বিধাতা স্বয়ং সর্ব্ব কর্ম্মের নিয়োক্তা হইয়া অনাত্মবশ জীবগণকে সেই সকল কর্ম্মে প্রেরণ করেন।

২০৫। বিধাতা স্বয়ং মনে মনে অর্থ নিশ্চয় করিয়া বুদ্ধি পূর্ব্বক কর্ম্ম করত তাহা লাভ করেন, মনুষ্য কেবল তাহার কারণ মাত্র।

২০৬। জগতে যে সকল আগার ও নগর প্রস্তুত হইয়াছে, তাহাও কর্ম্মের কারণ।

২০৭। উত্তমরূপে কাল বিভাগ করিয়া যথাসময়ে ধর্ম্ম অর্থ ও কাম এই ত্রিবর্গের সেবা করা পণ্ডিতগণের অবশ্য-কর্ত্তব্য।

২০৮। যে ব্যক্তি মহোদয়জনিত সুখ সম্ভোগ করিয়া, মোক্ষোপায় জ্ঞান অবলম্বন করিয়া সুখাভিলাষী হয় তাহার পক্ষে মোক্ষই শ্রেয়ঃ।

২০৯। মোক্ষ গৃহস্থাশ্রমবাসীর পক্ষে আতুর ব্যক্তির জীবনের ন্যায় নিরন্তর দুঃখদায়ক হইয়া উঠে।

২১০। দান, যজ্ঞ, সাধুগণের পূজা, বেদাধ্যয়ন ও আর্জ্জব এই কয়েকটি প্রধান ধর্ম্ম, ইহা ইহকালে ও পরকালে বলবান থাকে।

২১১। অর্থবিহীন ব্যক্তি অন্যান্য সমুদায় গুণে গুণবান হইয়াও ধর্ম্মের অনুষ্ঠান করিতে পারে না।

২১২। ধর্ম্মই এ জগতের মূল, ধর্ম্ম অপেক্ষা কিছুই উৎকৃষ্ট নহে।

২১৩। বিপুল অর্থ থাকিলেই ধর্ম্মানুষ্ঠান করিতে পারা যায়; কিন্তু সেই অর্থ ভৈক্ষচর্য্যা বা কাতরতা অবলম্বন দ্বারা লাভ করিতে পারা যায় না। উহা কেবল ধর্ম্মাচরণ করিলেই প্রাপ্ত হওয়া যায়।

২১৪। বিদ্বানরা প্রভুত্বকেই ধর্ম্ম কহেন।

২১৫। কর্ম্ম যে কত প্রকার, তাহার সংখ্যা করা যায় না।

২১৬। পণ্ডিত ব্যক্তি বুদ্ধি দ্বারা তিলে তৈল, গাভীতে দুগ্ধ ও কাষ্ঠে পাবক সমুৎপন্ন হয় বুঝিতে পারিয়া ঐ সমুদায় প্রস্তুত করিবার উপায়ও স্থির করেন, পরে স্থিরীকৃত উপায় সহকারে কার্য্যসিদ্ধি বিষয়ে প্রবৃত্ত হয়েন।

২১৭। প্রাণিগণ কর্ম্মসিদ্ধি করিয়া আপন আপন জীবিকানির্ব্বাহ করে।

২১৮। কর্ত্তা কার্য্যকুশল হইলে কর্ম্ম সুসম্পন্ন ও সাধু ফলপ্রদ হয়, কর্ত্তা কার্য্যাক্ষম হইলে, বিস্তর ফলভেদ হইয়া থাকে।

২১৯। যদি পুরুষকার কর্ম্মসাধ্য বিষয়ে ব্যর্থ হইত, তাহা হইলে যাগ ও তড়াগ খননাদি কর্ম্মের ফল লাভে কেহ প্রবৃত্ত হইত না।

২২০। পুরুষ কর্ম্মকর্ত্তা, এই নিমিত্তই কর্ম্ম সিদ্ধ হইলে পুরুষের প্রশংসা হয়; অসিদ্ধ হইলে এ বিষয়ে কি কেহ কর্ত্তা ছিল না বলিয়া নিন্দা করে।

২২১। যদি বিধাতা প্রাণিগণকে তাহাদিগের জন্মান্তরীণ কর্ম্মানুসারে ফলপ্রদান না করিতেন, তাহা হইলে মনুষ্য যেরূপ বিষয়াভিলাষে কর্ম্ম করিত তাহাই প্রাপ্ত হইত।

২২২। অর্থসিদ্ধি ও অর্থের অসিদ্ধি উহা প্রাক্তন কর্ম্ম, ইহা যাঁহারা স্বীকার করেন, তাঁহারা দেহতুল্য জড় পদার্থ।

২২৩। পুরুষ দৈব পার হইয়া একান্ত নিশ্চেষ্ট হইলে অবশ্যই পরাভূত ও দুঃস্থ হয়, কর্ম্ম করিলে প্রায়ই ফলসিদ্ধি হইয়া থাকে।

২২৪। অসম্যককারী ব্যক্তি কখনই অভীষ্ট ফললাভ করিতে পারে না।

২২৫। অঙ্গভঙ্গ প্রযুক্ত কর্ম্ম নিষ্ফল হয় বলিয়া কদাচ কর্ম্মের বৈয়র্থ স্বীকার করা যায় না। যেহেতু প্রায়শ্চিত্ত করিলে অবশ্যই ফললাভ হয়, অতএব কর্ম্ম কদাচ ফলশূন্য নহে।

২২৬। কর্ম্ম সুসম্পন্ন হইলে যদি ফল প্রাপ্ত না হয়, তাহাতেও কোন দোষ হইতে পারে না!

২২৭। যে ব্যক্তি আলস্যপরায়ণ হইয়া কেবল শয়ান থাকে তাহাতে অলক্ষ্মীর আবেশ হয়। যে পুরুষ কার্য্যদক্ষ, সে নিশ্চয়ই আপন কর্ম্মের ফললাভ করতঃ অতুল ঐশ্বর্য্য ভোগ করে।

২২৮। সংশয়ই অনর্থের মূল।

২২৯। অসংশয় চিত্তে কর্ম্ম করিলে অবশ্যই কার্য্য সিদ্ধি হয়।

২৩০। সংশয়বিহীন ধীর ব্যক্তি সংসারে অতি দুর্ল্লভ।

২৩১। অনর্থ সমুপস্থিত সময়ে পুরুষকার অবলম্বন করিলে নিঃসন্দেহেই অনর্থ-নাশ হইবে।

২৩২। কর্ম্ম সফল না হয় এই ভাবিয়া নিশ্চেষ্ট থাকিলে তাহার উন্নতি কোথায়।

২৩৩। যখন অন্যের কর্ম্ম সফল হইতেছে, তখন আমার চেষ্টা কেনই বা নিরর্থক হইবে।

২৩৪। কর্ম্ম করিলে শীঘ্রই হউক কিম্বা বিলম্বেই হউক অবশ্যই তাহার ভল লাভ হয়।

২৩৫। কৃষক যেমন লাঙ্গল দ্বারা পৃথিবী কর্ষণ করিয়া শস্য-বপন পূর্ব্বক নিশ্চেষ্ট হইয়া কেবল বৃষ্টির অপেক্ষা করে, যদিও বৃষ্টি না হয়

তাহাতে কৃষকের তত ক্ষোভ হয় না, সে মনে করে পুরুষের যাহা কর্ত্তব্য তাহা করিয়াছি সফল হইল না তাহাতে আমার কোন অপরাধ নাই।

২৩৬। পণ্ডিত ব্যক্তি পুরুষের যাহা কর্ত্তব্য তাহা যথাসাধ্য করিয়াছি এক্ষণে সফল হইল না ইহাতে আমি কোনক্রমে অপরাধী নহি এই বিবেচনা করিয়া আত্মনিন্দা করেন না।

২৩৭। আমি কর্ম্ম করিলে অর্থ সিদ্ধ হয় না এই বলিয়া কর্ম্মে বৈরাগ্য প্রকাশ করিবে না।

২৩৮। ফলসিদ্ধি বিষয়ে পুরুষকার ও অবৈরাগ্য এই দুইটি কারণ আছে।

২৩৯। কর্ম্মসিদ্ধি হউক বা না হউক, কর্ম্ম করিতে উপেক্ষা করা নিতান্ত অকর্ত্তব্য।

২৪০। সমুদায় কারণ একত্র হইলে অবশ্যই কর্ম্মসিদ্ধি হয়।

২৪১। কর্ম্ম আরম্ভ না করিলে ফল বা শৌর্য্যাদি গুণ কিছুই দৃষ্ট হয় না।

২৪২। মনুষ্য আপনার কল্যাণ লাভের নিমিত্ত স্বীয় বুদ্ধিসাধ্যে দেশ, কাল, উপায় মঙ্গল প্রয়োগ করেন।

২৪৩। পরাক্রমই কার্য্য সাধনের মুখ্য উপায় সর্ব্বত্রই দৃষ্ট হইতেছে।

২৪৪। পরাক্রম অবলম্বন করিয়া অপ্রমত্ত হইয়া কর্ম্ম করিবে।

২৪৫। বুদ্ধিমান লোক যে ব্যক্তিতে বহুগুণ সংযুক্ত মঙ্গল লাভের চিহ্ন দেখেন, তাহা হইতে সাম, দান ও ভেদ এই উপায় দ্বারা অর্থলাভের আকাঙ্ক্ষা করেন।

২৪৬। মনুষ্যের কথা দূরে থাকুক যদি সমুদ্র বা পর্ব্বত ও অপকারক হয়, তাহাদিগের ব্যসন বা বিবাসনের চেষ্টা করিবে।

২৪৭। যে ব্যক্তি সতত শত্রুগণের ছিদ্রান্বেষণে সমুত্থিত হইয়া থাকে, সে আপনার ও আত্মীয়গণের নিকট হইতে ঋণ হইতে মুক্ত হয়।

২৪৮। পুরুষ কদাপি অশক্ত বলিয়া আত্মার অবমাননা করিবে না।

২৪৯। আত্মাবমানী ব্যক্তি কখনও উৎকৃষ্ট ঐশ্বর্য্য লাভ করিতে পারে না।

২৫০। কুলীন ব্যক্তির নিকট হইতে বিত্ত ও পঙ্গুদিগের নিকট হইতে ধেনু সকল অপহৃত হয়।

২৫১। যে ধর্ম্ম দ্বারা মিত্রগণের বা আপনার কষ্ট হয় তাহাকে ব্যসন কহে, উহাই কুধর্ম্ম, কখনই ধর্ম্ম নহে।

২৫২। যেমন সুখ ও দুঃখ মৃত ব্যক্তিকে ত্যাগ করে, তদ্রূপ ধর্ম্মও অর্থ সতত ধর্ম্মচিন্তা-নিরত পুরুষকে পরিত্যাগ করিয়া থাকে।

২৫৩। যে ব্যক্তি কেবল ধর্ম্মের নিমিত্তই ধর্ম্মোপার্জ্জন করে, সে অশেষ ক্লেশভাগী হয়, যেমন অন্ধ ব্যক্তি সূর্য্যের প্রভা জানিতে পারে না; তদ্রূপ সেই অপণ্ডিত ব্যক্তি ধর্ম্মোপার্জ্জনের প্রয়োজন বুঝিতে অসমর্থ হয়।

২৫৪। যে ব্যক্তির অর্থ কেবল আত্মভোগেই পর্য্যবসিত হয়, সে অর্থোপার্জ্জনের আবশ্যকতা জানিতে পারে না; যেমন রক্ষকগণ অরণ্যে গোরক্ষণ করে, তদ্রূপ ঐ পামর কেবল অর্থ রক্ষা করিয়াই জীবন যাপন করে।

২৫৫। যে ব্যক্তি ধর্ম্ম ও কাম পরিত্যাগ করিয়া কেবল অর্থো-পার্জ্জনে নিরন্তর রত থাকে সেই দুরাত্মা সর্ব্বভূতের বধ্য।

২৫৬। যে ব্যক্তি ধর্ম্ম ও অর্থ পরিত্যাগ পূর্ব্বক কেবল কামার্থী হইয়া কালযাপন করে, তাহার মিত্রনাশ ও সে ধর্ম্মার্থ বিহীন হইয়া থাকে। যেমন মৎস্যকুল বারি শুষ্ক হইলে কালগ্রাসে পতিত হয়, তদ্রূপ সেই ধর্ম্মার্থবিহীন দুরাত্মা স্বেচ্ছানুসারে বিহার করিয়া পরিশেষে কামাবসানে নিধন প্রাপ্ত হয়।

২৫৭। পণ্ডিতগণ ধর্ম্মার্থ সংগ্রহে কখনই প্রমত্ত হয়েন না।

২৫৮। যেমন আরণি পাবকোৎপাদনের হেতু, তদ্রূপ ধর্ম্ম ও অর্থ কামের প্রসূতি।

২৫৯। ধর্ম্ম অর্থের মূল, অর্থও ধর্ম্মোৎপাদনের হেতু। যেমন মেঘ ও সমুদ্র পরস্পর পরস্পরের পুষ্টি সাধন করে, তদ্রূপ ধর্ম্ম ও অর্থ পরস্পর পরস্পরের পোষকতা করে।

২৬০। স্রকচন্দনাদি রূপ দ্রব্যস্পর্শে বা স্বর্ণাদি রূপ অর্থ লাভ হইলে মনুষ্যের যে প্রীতি জন্মে, তাহারই নাম কাম।

২৬১। কাম মনুষ্যের চিত্তে সমুদিত হয়, উহার শরীর নাই।

বিপুল ধর্ম্মোপার্জ্জনের দ্বারা অর্থার্থী ব্যক্তির অর্থলাভ হয়; অর্থ হইতে কামার্থীর কাম লাভ হয়। কিন্তু কাম হইতে অন্য কোন ফল লাভের সম্ভাবনা নাই।

২৬২। যেমন কাষ্ঠ সমুৎপন্ন ভস্ম হইতে ভস্মান্তর লাভের সম্ভাবনা থাকে না তদ্রূপ কাম হইতে কামান্তর লাভ হয় না।

কামই প্রীতি-সমুৎপাদন ফল।

২৬৩। যেমন বৈতংসিক বিহঙ্গমগণের প্রাণ সংহার করে, তদ্রূপ অধর্ম্ম সর্ব্বভূতের হিংসা করিয়া থাকে।

২৬৪। যে ব্যক্তি কাম ও লোভের পরতন্ত্র হইয়া ধর্ম্মের স্বরূপ পরিজ্ঞানে পরাঙ্মুখ হয়, সেই দুরাত্মা ইহকালে ও পরকালে সর্ব্বভূতের বধ্য হয়।

২৬৫। স্ত্রী, ধন, গো, অশ্ব, হস্তী প্রভৃতি দ্রব্যজাত হইতেই কাম সমুৎপন্ন হয়।

২৬৬। জরা বা মরণ দ্বারা সমুদায় দ্রব্যের অদর্শন বা বিয়োগকে অনর্থ বলা হয়।

২৬৭। অনর্থ বিয়োগ করা সর্ব্বতোভাবে বিধেয়।

২৬৮। পঞ্চ ইন্দ্রিয়, মন, ও হৃদয় স্ব স্ব বিষয়ে বর্ত্তমান থাকিয়া যে প্রীতি উপভোগ করে তাহারই নাম কাম; উহাই কর্ম্মের এক উৎকৃষ্ট ফল।

২৬৯। মনুষ্য ধর্ম্ম অর্থ ও কাম এ তিনের উপর পৃথক পৃথক রূপে দৃষ্টিপাত পূর্ব্বক কেবল ধর্ম্মপর বা কেবল কামপর হইবে না। সতত সমভাবে ত্রিবর্গের অনুশীলন করিবে।

২৭০। শাস্ত্রে কথিত আছে পূর্ব্বাহ্নে ধর্ম্মানুষ্ঠান, মধ্যাহ্নে অর্থচিন্তা ও অপরাহ্নে কামানুশীলন করিবে।

২৭১। মনুষ্য স্বধর্ম্ম হইতে বিচলিত হইলে কখনই প্রশংসাভাজন হইতে পারে না।

২৭২। কোন রাজা কোন কালেই কেবল ধর্ম্মাবলম্বন পূর্ব্বক পৃথিবী বা অসীম ঐশ্বর্য্য লাভ করিতে পারে নাই।

২৭৩। যেমন ব্যাধ ভক্ষরূপ প্রলোভন প্রদর্শন পূর্ব্বক মৃগগণের প্রাণ সংহার করিয়া আপনার আহার লাভ করে, তদ্রূপ বুদ্ধিমান ব্যক্তি শত্রুপক্ষীয় লুব্ধচেতাঃ ক্ষুদ্রাশয় জনগণকে উৎকোচ প্রদান পূর্ব্বক ভেদোৎপাদন করিয়া অনায়াসেই নিজ কার্য্যোদ্ধার করেন।

২৭৪। অসুরগণ দেবতাদিগের অগ্রজ ভ্রাতা ও সমৃদ্ধি সম্পন্ন; তথাপি দেবগণ কৌশল করিয়া অনায়াসে তাহাদিগকে পরাজয় করিয়াছিলেন।

২৭৫। ধনবান ব্যক্তির নিকট সকলই সুসাধ্য

২৭৬। বলই অর্থের মূল।

২৭৭। বল ভিন্ন আর সমুদয়ই হেমন্তকালীন বৃক্ষচ্ছায়ার ন্যায় কোনপ্রকার উপকার জনক হয় না।

২৭৮। যেমন কৃষক অধিক শস্যলাভাকাঙ্ক্ষায় অল্প বীজ বপন করে, তদ্রূপ অর্থাভিলাষী ব্যক্তির সমধিক অর্থলাভের নিমিত্ত অল্প অর্থ পরিত্যাগ করাও কর্ত্তব্য।

২৭৯। যে স্থলে অর্থ ত্যাগ করিলে তাহার সমান বা তদপেক্ষা অধিকতর লাভের সম্ভাবনা নাই, সে স্থানে প্রতিজ্ঞা পূর্ব্বক অর্থ পরিত্যাগ করা বিধেয় নহে। এইরূপে যদি অল্প ধর্ম্ম পরিত্যাগ করিলে অধিকতর ধর্ম্ম লাভ হয় তাহা অবশ্য-কর্ত্তব্য।

২৮০। পণ্ডিত ব্যক্তিরা মিত্রবলসম্পন্ন অমিত্রের মিত্র-ভেদ করিয়া থাকেন, কারণ মিত্রগণ ভিন্ন হইয়া পরিত্যাগ করিলে যুবা ব্যক্তিও অবশ হয়।

২৮১। বলবান ব্যক্তি বলপূর্ব্বক যুদ্ধ করিয়াই প্রজাগণকে বশীভূত করে; সে কথনও উহাদিগকে নিগ্রহ বা প্রিয় সম্ভাষণ দ্বারা বশীভূত করে না।

২৮২। যেমন বহুসংখ্যক মধুমক্ষিকা একত্র হইয়া মধুগাহীর প্রাণ সংহার করে, তদ্রূপ অনেক দুর্ব্বল ব্যক্তি সমবেত হইলে বলবান শত্রুকে শমন সদনে গমন করিতে হয়।

২৮৩। মোহ, কার্পণ্য, লোভ, ভয় কাম বা অর্থের জন্য কদাচ মিথ্যা কথা বলা কর্ত্তব্য নহে।

২৮৪। কুকুর চর্ম্মে ক্ষীর, চৌরে সত্য, ও নারীতে বল সংযুক্ত হইলে ঘৃণাকর হয়।

২৮৫। যেমন কৃষিবলরা বীজ বপন করিয়া ফলরাশির প্রতীক্ষা করিয়া থাকে, তদ্রূপ সুখোদয়ের জন্য সময় প্রতীক্ষা করা কর্ত্তব্য।

২৮৬। যদি প্রতারিত ব্যক্তি অরিকুলকে বলসম্পন্ন জানিয়া তৎক্ষণাৎ ছেদ করিতে পারে তাহা হইলে তাহার পুরুষকার নানা গুণে মণ্ডিত ও জীবলোকে জীবনধারণ সফল হইয়া উঠে।

২৮৭। দেবত্ব ও জীবন অপেক্ষাও ধর্ম্মকে প্রিয়তম জ্ঞান করা কর্ত্তব্য।

২৮৮। ফেনের ন্যায় অসার ও ফলের ন্যায় পতনশীল মানবগণ কালের বশীভূত হইয়া কালকে প্রত্যক্ষ বোধ করে, কিন্তু সে কাল শরের ন্যায় শীঘ্রগামী, স্রোতের ন্যায় নিত্যবাহী, অনন্ত, অপ্রমেয়, ও সর্ব্বান্তকারী।

২৮৯। যেমন অঞ্জনচূর্ণ সূচিদ্বারা ক্রমে ক্রমে অপহৃত হইলে তাহার শেষ হওয়া অসম্ভব, তদ্রূপ ক্ষণবিনশ্বর মানবগণের এই অনন্ত কাল প্রতীক্ষা করা সম্ভবপর নহে।

২৯০। মৃত্যু শরীরিগণের শরীরে নিয়তই আশ্রয় করিয়া আছে।

২৯১। যে পুরুষ ক্ষীণবল, নিরুদযোগী ও বৈর নির্য্যাতনে পরাঙ্মুখ হয় সেই দুর্জ্জাত পুরুষের জন্ম কোন কর্ম্মেরই নহে।

২৯২। যে পুরুষ প্রতারকের প্রাণ সংহার করিয়া সদ্যই নরকে গমন করে, তাহার সেই নরকও স্বর্গের সমান বোধহয়।

২৯৩। অমর্ষ জন্মিত সন্তাপ হুতাশন অপেক্ষা সমধিক দীপ্তিমান।

২৯৪। যে ব্যক্তি উত্তর ও বর্ত্তমান কাল সম্যক পর্য্যালোচনা করিতে পারেন তিনিই তত্ত্বদর্শী।

২৯৫। যে সকল কার্য্য কেবল সাহস পূর্ব্বক অনুষ্ঠিত হয়, তাহা সমুদয়ই মহাপাপে পরিপূর্ণ। সুতরাং তদ্দারা অন্তরাত্মা যৎপরোনাস্তি ব্যথিত হয়েন।

আর উত্তম মন্ত্রণা পূর্ব্বক পূর্ব্বাপর পর্য্যালোচনা করিয়া পূণ্য কর্ম্মের অনুষ্ঠান করিলে অনায়াসেই অর্থসিদ্ধি হয় এবং দৈবও তদ্বিষয়ে আনুকূল্য প্রদর্শন করেন।

২৯৬। একস্থানে চিরবাস প্রীতিকর হয় না।

২৯৭। কপটাচারী ব্যক্তিকে ছল দ্বারা বিনাশ করিলে পাপের আশঙ্কা নাই, আর ধার্ম্মিকরাও ধর্ম্মতঃ ঐরূপ কহিয়া থাকেন।

২৯৮। উৎকৃষ্টের সহিত উৎকৃষ্টের সঙ্গতি সাতিশয় গুণ প্রসবিনী হইয়া থাকে।

২৯৯। যে ব্যক্তি সত্য, ধৃতি, জ্ঞান, তপস্যা, শৌচ, ইন্দ্রিয়সংযম ও শমগুণে অলঙ্কৃত হইয়াছে, সে ব্যক্তি কাহার না স্পৃহনীয় হয়।

৩০০। সর্ব্ব প্রকার দুঃখে ভার্য্যাই মহৌষধ স্বরূপ।
দুঃখিত ব্যক্তির ভার্য্যাই একমাত্র মিত্র।

৩০১। কাল পরিপূর্ণ না হইলে কেহই মৃত্যুগ্রাসে নিপতিত হয় না।

৩০২। কুলকামিনীগণ বিষম দশা প্রাপ্ত হইলেও স্বয়ং আপনাকে রক্ষা করে। ঐ সকল পতিপরায়ণা নিঃসন্দেহে স্বর্গলাভ করিয়া থাকে। তাহারা ভর্ত্তৃবিরহিত হইলেও কদাচ ক্রোধাবিষ্ট হয় না, প্রত্যুত সৎপথ অবলম্বন পূর্ব্বক আপনার প্রাণ রক্ষা করে।

৩০৩। সুখ দুঃখ অতীব অকিঞ্চিৎকর, নলরাজা যথাসর্ব্বস্ব জলাঞ্জলি দিয়া, ভার্য্যার সহিত দুঃসহ দুঃখ ভোগ করিয়া ছিলেন। তিনিই পুনর্ব্বার আপন রাজ্যপদ প্রাপ্তি এবং অভ্যুদয়শালী হইলেন।

৩০৪। বিপৎকালে বিমোহিত হওয়া কাপুরুষের লক্ষণ।

৩০৫। দৈবের প্রতিকূলতা প্রযুক্ত পুরুষকার সকল নিস্ফল হইয়া থাকে, কিন্তু তাহাতে জ্ঞানী ব্যক্তির অন্তঃকরণ কদাচ বিষণ্ণ বা অভিভূত হয় না।

৩০৬। যাহার হস্তদ্বয়, পদদ্বয়, মন, বিদ্যা, তপ ও কীর্ত্তি সুসংযত আছে, সেই ব্যক্তিই তীর্থফল ভোগ করে।

৩০৭। যে ব্যক্তি প্রতিগ্রহ পরাঙ্মুখ ও সতত সন্তুষ্ট যাহার শরীরে অহঙ্কারের লেশমাত্র নাই সেই ব্যক্তিই তীর্থ ফল ভোগ করে।

৩০৮। অধার্ম্মিক লোক ধর্ম্ম-বিরুদ্ধ কর্ম্ম দ্বারা যে অভ্যুদয় লাভ করে, তদ্বিষয়ে খেদ প্রকাশ করা কর্ত্তব্য নহে।

৩০৯। মনুষ্য অধর্ম্মাচরণ দ্বারা প্রথমতঃ অভ্যুদয় লাভ করিয়া সুখ-সম্ভোগ করে, পরে আপনাকে প্রভু বোধ করতঃ শত্রু সংহারে প্রবৃত্ত হইয়া পরিশেষে স্বয়ং সমূলে নির্ম্মূল হইয়া থাকে।

৩১০। অনেকানেক দৈত্য ও দানব অধর্ম্মাচরণ দ্বারা অভ্যুদয় লাভ করিয়া পরিশেষে ক্ষয় প্রাপ্ত হইয়াছে।

৩১১। অহঙ্কার প্রথমেই অধর্ম্মপথে লোকদিগের শরীর মধ্যে প্রবেশ করে। সেই অহঙ্কার হইতে অভিমান, অভিমান হইতে ক্রোধ ও ক্রোধ হইতে নির্লজ্জতা প্রভাবেই তাহারা বিনাশ প্রাপ্ত হয়।

৩১২। পরস্ব গ্রহণ করা নিতান্ত অন্যায়।

৩১৩। যাঁহারা অনুমতি করিলে সতত লোক কার্য্য করিতে প্রবৃত্ত হয় তাঁহারাই সনাতন।

৩১৪। এক-পুত্রতা চিররোগিতা অপেক্ষাও ক্লেশ কর।

৩১৫। একজনের কর্ম্মফল অনেকে ভোগ করিতে পারে না।

৩১৬। সমুদয় জীব আহার হইতেই উৎপন্ন হইয়া আহার দ্বারাই পরিবর্দ্ধিত হয় এবং আহার করিয়াই জীবিত থাকে।

৩১৭। জীবগণ দুস্ত্যাজ্য অর্থ পরিত্যাগ করিয়াও চিরকাল জীবিত থাকিতে পারে, কিন্তু ভোজন পরিত্যাগ করিলে কদাচ জীবন রক্ষা হয় না।

৩১৮। যে ধর্ম্ম ধর্ম্মান্তর বিরোধী তাহা কখনও ধর্ম্ম নহে, পরস্পর অবিরোধী ধর্ম্মই প্রকৃত ধর্ম্ম, অতএব যাহাতে বাধা নাই, সেই ধর্ম্মেরই

অনুষ্ঠান করিবে, অথবা উভয় ধর্ম্মে পরস্পর বিরোধ উপস্থিত হইলে তাহার লাঘব ও গৌরব বিবেচনা করতঃ যাহাতে অধিকতর লাভের সম্ভাবনা, তাহারই অনুসরণ করিবে।

৩১৯। গমন করিবার কালীন অগ্রে অন্ধ তৎপরে বধির, তৎপরে স্ত্রী তৎপরে ভারবাহ তৎপরে রাজারা গমন করিবে।

৩২০। অগ্নি অল্প পরিমাণ হইলেও তাহার দাহিকাশক্তির হ্রাস হয় না।

৩২১। কেবল কায় বৃদ্ধিতেই বৃদ্ধভাব হয় না, উহাতে জ্ঞানের অপেক্ষা করে, শাল্মলি বৃক্ষেরও অনেক অষ্ঠীলা জন্মে, কিন্তু তাহাতে উহার কিছুমাত্র সারবত্তা সমুৎপন্ন হয় না।

৩২২। যাহা হ্রস্ব ও কৃশ, কিন্তু ফলবান্ সেই পাদপই যথার্থ বৃদ্ধ ভাবাপন্ন, কিন্তু যাহার ফল নাই তাহাতে বৃদ্ধত্ব নাই।

৩২৩। কেবল পলিত হইলেই বৃদ্ধ হয় না, কিন্তু যে ব্যক্তি বালক হইয়াও প্রজ্ঞাবান হয় দেবগণ তাহাকেই স্থবির বলিয়া নির্দ্দেশ করেন।

৩২৪। যে দুর্ব্বল ব্যক্তি পর্ব্বত ধ্বংস করিবার মানসে সগর্ব্বে উহাতে আঘাত করে, তাহারই হস্ত ও নখ সমুদয় বিদীর্ণ হইয়া যায়, কিন্তু পর্ব্বতের কিছুমাত্র হানি হয় না।

৩২৫। বিদ্বান ব্যক্তি বালকের অতি ক্ষুদ্র বাক্যও অবমাননা করেন না।

৩২৬। লোক এই নিমিত্তই পুত্র কামনা করে, যেহেতু, অবলের বলবান, অজ্ঞের পণ্ডিত এবং অবিদ্বানেরও বিদ্বান পুত্রও জন্মিয়া থাকে।

৩২৭। নির্গুণ পরমাত্মা সমুদয় প্রাণিগণের দেহে অধিষ্ঠান করেন।

৩২৮। যে স্থানে অধর্ম্ম ধর্ম্ম বলিয়া ও ধর্ম্ম অধর্ম্ম বলিয়া নির্দ্ধারিত হইয়াছে, তথায় বিশেষ বিবেচনাপূর্ব্বক ধর্ম্মের অবধারণ করিতে হইবে, মূঢ়গণ ঐরূপ ধর্ম্মাবধারণে নিতান্ত অসমর্থ।

৩২৯। পৃথিবীস্থ সমুদয় লোক সেবা, বাণিজ্য কৃষি এবং পশুপালন প্রভৃতি জীবিকা দ্বারা জীবন ধারণ করিতেছে।

৩৩০। দণ্ডনীতির অভাবে সমুদয় জগৎ বিশৃঙ্খল হইল।

৩৩১। যজ্ঞ অধ্যয়ন ও দান এই তিনটি সর্ব্ব বর্ণের সাধারণ ধর্ম্ম।

৩৩২। স্ত্রী, বালক, বৃদ্ধ, লঘুচেতাঃ ও উন্মাদ লক্ষণাক্রান্ত ব্যক্তি-দিগের সহিত কদাচ গূঢ় মন্ত্রণা করিবে না।

৩৩৩। বিদ্বানের সহিত মন্ত্রণা, সমর্থ ব্যক্তি দ্বারা কর্ম্মসাধন ও হিতেচ্ছু ব্যক্তির সহিত নীতি বিদ্যার আলোচনা করিবে।

৩৩৪। মূর্খগণকে সকল বিষয়েই পরিত্যাগ করা কর্ত্তব্য।

৩৩৫। ধর্ম্ম কার্য্যে ধার্ম্মিক, অর্থ কার্য্যে পণ্ডিত, স্ত্রীলোকের নিকটে ক্লীব ও ক্রূরকর্ম্মে ক্রূরগণকে নিয়োগ করিবে।

৩৩৬। বুদ্ধিপ্রভাবে শত্রুগণের বলাবল পরীক্ষা করা কর্ত্তব্য।

৩৩৭। সর্ব্বদাই ধর্ম্মে প্রবৃত্তি থাকা কর্ত্তব্য।
পিতামাতার আজ্ঞা পালনে পরাঙ্মুখ না হওয়া কর্ত্তব্য।
বিদ্বান, বৃদ্ধ, গুরুজনদিগের পূজা করা কর্ত্তব্য।
পুণ্য কর্ম্মে মতি থাকা কর্ত্তব্য।
পুণ্য কর্ম্মের সমাদর ও পাপকর্ম্মের পরিহার করা কর্ত্তব্য।
আত্মশ্লাঘা করা কর্ত্তব্য নহে।
সাধুজনকে যথাযোগ্য সম্মান করিয়া সমাদর করা কর্ত্তব্য।

৩৩৮। লোকযাত্রা বিধানের ধৈর্য্য, দক্ষতা, দেশ, কাল ও পরাক্রম এই পঞ্চপ্রকার বিধি।

৩৩৯। যে ব্যক্তি একমাত্র ক্রোধের বশবর্ত্তী হইয়া আপনার অনিষ্ট পাতের প্রতি দৃষ্টিপাত না করে, যে ব্যক্তি একান্ত পাপবুদ্ধি, পাপাত্মা ও কার্য্যবিভাগ অনভিজ্ঞ হইয়া পাপেরই অনুবর্ত্তী হয়, যে ব্যক্তি কার্য্য বিশেষঅনভিজ্ঞ, নিতান্ত মন্দবুদ্ধি, অকালজ্ঞ, বৃথাচার ও বৃথা-সমারম্ভ, সেই ব্যক্তিকে ইহকাল ও পরকাল অশেষ ক্লেশে কাল যাপন করিতে হয়।

৩৪০। যে ব্যক্তি সাহসপ্রিয়, সামর্থ্যাভিলাষী, প্রবঞ্চনাপর ও দুরাত্মা সে নিশ্চয়ই পাপপঙ্কে নিমগ্ন হয়।

৩৪১। ক্রোধ বা আত্মনিন্দা করা কর্ত্তব্য নহে, কারণ মর্ত্তলোকে জন্মগ্রহণ করিলে অবশ্য সুখ ও দুঃখ ভোগ করিতে হয়, অতএব সুখনাশ ও দুঃখাগমে একান্ত অবসন্ন হওয়া নিতান্ত অনুচিত।

৩৪২। কোন ব্যক্তি পুরুষকার প্রভাবে দৈব নিবারণ করিতে সমর্থ হয় না।

৩৪৩। দৈবই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, পুরুষকার নিতান্ত অকিঞ্চিৎকর।

৩৪৪। কোন সময়ে যুধিষ্ঠির কতকগুলি প্রশ্নের উত্তর দিবার জন্য আদিষ্ট হইয়াছিলেন।

প্রশ্ন। ব্রাহ্মণ কে এবং বেদ্যই বা কি?

উত্তর। যে ব্যক্তিতে সত্য, দান, ক্ষমা, শীলতা, আনৃশংস্য, তপ ও ঘৃণা লক্ষিত হয় সেই ব্যক্তিই ব্রাহ্মণ।

যাঁহাকে প্রাপ্ত হইলে আর শোক দুঃখ থাকে না, সেই সুখ-দুঃখ বর্জ্জিত নির্ব্বিশেষে ব্রহ্মই বেদ্য।

প্রশ্ন। অভ্রান্তবেদ চতুবর্ণেরই ধর্ম্ম ব্যবস্থাপক; সুতরাং বেদমূলক সত্য, দান, ক্ষমা, আনৃশংস্য, অহিংসা ও করুণা শূদ্রেও লক্ষিত হইতেছে; যদ্যপি শূদ্রেও সত্যাদি ব্রাহ্মণ-ধর্ম্ম লক্ষিত হইল তবে শূদ্রও ব্রাহ্মণ হইতে পারে। তুমি যাহা বেদ্য বলিয়া নির্দ্দেশ করিলে, সুখ-দুঃখ বর্জ্জিত তাদৃশ বস্তু কুত্রাপি বিদ্যমান নাই।

উত্তর। অনেক শূদ্রে ব্রাহ্মণ লক্ষণ ও অনেক দ্বিজাতিতেও শূদ্র লক্ষণ লক্ষিত হইয়া থাকে, শূদ্র-বংশ হইলেই যে শূদ্র হয় এবং ব্রাহ্মণ বংশীয় হইলেই যে ব্রাহ্মণ হয় এরূপ নহে; কিন্তু যে সকল ব্যক্তিতে বৈনিক ব্যবহার লক্ষিত হয় তাঁহারাই ব্রাহ্মণ এবং যে সকল ব্যক্তিতে তাহা লক্ষিত না হয় তাহারাই শূদ্র। আপনি কহিয়াছেন যে সুখ-দুঃখ বিহীন কোন বস্তু নাই; অতএব তোমার কথিত বেদ্যলক্ষণ অসঙ্গত হইয়াছে, উহা যথার্থ কেননা অনিত্য বস্তু মাত্রই হয় সুখ না হয় দুঃখ অনুভূত হইয়া থাকে, কিন্তু আমার মতে কেবল এক নিত্য পরমেশ্বরই সুখ-দুঃখ বিহীন অতএব তিনিই বেদ্য।

প্রশ্ন। যদি বৈদিক ব্যবহারই ব্রাহ্মণত্বের কারণ বলিয়া স্বীকার করিতে হয়, তাহা হইলে যে পর্য্যন্ত বেদ বিহিত কার্য্যে সামর্থ্য না জন্মে, সে পর্য্যন্ত জাতি কি কোন কার্য্যকারক নহে?

উত্তর। বাক্য মৈথুন, জন্ম ও মরণ মানব জাতির সাধারণ ধর্ম্ম, এই নিমিত্ত পুরুষরা জাতি বিচারে বিমূঢ় হইয়া নারীতে অপত্যোৎপাদন করিয়া থাকে, অতএব মনুষ্যজাতির মধ্যে সমুদয় বর্ণের এইরূপ শঙ্কর বশতঃ ব্রাহ্মণত্যাদি জাতি নিতান্ত দুর্জ্ঞেয়, কিন্তু তত্ত্ব-দর্শীরা তাহার মধ্যে যাহারা যাগশীল, তাহারা ব্রাহ্মণ এই আর্য্য প্রমাণানুসারে বৈদিক ব্যবহারেরই প্রাধান্য অঙ্গীকার করিয়াছেন। বেদবিহিত কর্ম্মই

ব্রাহ্মণ্যত্ব লাভের হেতু বলিয়া নালিচ্ছেদনের পূর্ব্বে পুরুষের জাতকর্ম্ম সমাধান করিতে হয়, তদবধি মাতা সাবিত্রী ও পিতা আচার্য্য স্বরূপ হয়েন। তিনি যতদিন অবধি বেদপাঠ না করেন ততদিন অবধি শূদ্র সমান থাকেন। বৈদিক ব্যবহার সম্পন্ন ব্যক্তিই ব্রাহ্মণ বলিয়া পরিগণিত হইয়া থাকেন।

৩৪৫। যুধিষ্ঠির তাঁহাকে প্রশ্ন করিলেন।

প্রশ্ন। কি কর্ম্ম করিলে সদ্গতি লাভ হয়?

উত্তর। অহিংসাপর হইয়া সত্য ও প্রিয়বাক্যের সহিত সৎপাত্রে দান করিলে স্বর্গলাভ হয়।

প্রশ্ন। দান ও সত্য ইহার মধ্যে কোনটি প্রধান এবং অহিংসা ও প্রিয় ইহার মধ্যেই বা কোনটির গৌরব অধিক?

উত্তর। দান, সত্য তত্ত্ব, অহিংসা ও প্রিয় ইহাদের পরস্পর ফলের সহিত তুলনা করিয়া গৌরব ও লাঘব বিবেচনা করিতে হয়। কোন প্রকার দান অপেক্ষা সত্যই উৎকৃষ্ট। কখনও সত্য অপেক্ষা কোন প্রকার দানও গুরুতর; এইরূপ কোনস্থলে প্রিয়বাক্য অপেক্ষা অহিংসার গৌরব অধিক, কোনস্থলে বা অহিংসার অপেক্ষা সত্যের মাহাত্ম্য অধিক।

প্রশ্ন। আত্মা শরীরশূন্য হইয়া কি প্রকারে স্বর্গে গমন ও স্থিরতর কর্ম্মফল ভোগ করে এবং তাহার তৎকালোপভোগ্য বিষয় সকলই বা কি প্রকার?

উত্তর। মানব জাতির স্বকর্ম্ম নির্দ্দিষ্ট গতি তিনপ্রকার—মানব জন্ম প্রাপ্তি, স্বর্গলাভ, ও তির্যগ যোনি প্রাপ্তি। নিরালস্য হইয়া অহিংসা ও দানাদিকর্ম্ম করিলে নরলোক হইতে মুক্ত ও স্বর্গলাভ হয়; ইহার

বিপরীত কর্ম্ম মনুষ্য জন্মের কারণ, আর তির্য্যগযোনি প্রাপ্তির পক্ষে যে সকল বিশেষ কারণ নির্দ্ধারিত আছে শ্রবণ কর। কাম ক্রোধ হিংসা ও লোভপরায়ণ ব্যক্তি মনুষ্যত্ব হইতে পরিভ্রষ্ট হইয়া তির্য্যগযোনিতে জন্ম পরিগ্রহ করে। তির্য্যগযোনি হইতে মুক্ত হইলে মনুষ্য জন্ম লাভ হয়; কিন্তু কখনও কখনও কোন অশ্ব প্রভৃতি জন্তুগণকে একবারে দেবত্ব লাভ করিতে দেখা গিয়াছে; অতএব জীব সকল কর্ম্মবশতই এতাদৃশ গতি প্রাপ্ত হইয়া ইতস্ততঃ বিচরণ করিতে থাকে। দেহাভিমানী আত্মা সুখ কামনায় পুনঃ পুনঃ জন্মগ্রহণ করিয়া দেহযোগ জনিত ফল ভোগ করে; নিষ্কাম ব্যক্তি অন্তঃকরণের শুদ্ধতাতিশয় নিবন্ধন সংসারে যথার্থ তত্ত্ব অনুভব করিয়া কর্ম্ম পরিত্যাগপূর্ব্বক সনাতন পুরুষে জীবাত্মাকে সমাহিত করেন।

প্রশ্ন। আত্মা কিরূপে শব্দ, রূপ, রস ও গন্ধ গ্রহণ করেন, আর এই সকল বিষয় যুগপৎ গ্রহণ করা যায় কি না বিশেষ করিয়া বলুন।

উত্তর। আত্মা যখন দেহ ও করণ বিশিষ্ট হয়েন তখন তিনি বিষয় সকল যথাবিধি উপভোগ করেন। তাঁহার ভোগাধিকরণ দেহে জ্ঞান, বুদ্ধি ও মন এই তিনটি করণ। জীবাত্মা শরীরাধিষ্ঠিত হইয়া ইন্দ্রিয় সংযুক্ত মন দ্বারা ক্রমে ক্রমে শব্দাদি বিষয় সকল পরিগ্রহ করেন। তখন মন বিষয় গ্রহণে বুদ্ধি কর্ত্তৃক ব্যাপৃত হয়। এইজন্য মন কালভেদ বশতঃ যুগপৎ সকল বিষয় গ্রহণ করিতে পারে না। বুদ্ধিও স্বতন্ত্র নহে, আত্মা ভ্রূদ্বয়ের মধ্যবর্ত্তী হইয়া বিষয়াধিকরণ দ্রব্যে উত্তমাধম বুদ্ধি প্রেরণ করেন। পণ্ডিতরা যুক্তি ও অনুভব দ্বারা বুদ্ধির পরক্ষণেও যে জ্ঞানের উপলব্ধি করিয়া থাকেন উহাই বুদ্ধি হইতে পৃথক জীবাত্মার অস্তিত্বের প্রমাণ।

প্রশ্ন।—মন ও বুদ্ধির লক্ষণ নিরূপণ করাই অধ্যাত্মবিৎ ব্যক্তিগণের প্রধান কার্য্য, আপনি ইহা বিশেষ অবগত আছেন? অতএব মন ও বুদ্ধির লক্ষণ কি বলুন?

উত্তর। বুদ্ধি আত্মার নিতান্ত অনুগত ও আশ্রিত, ব্যতিক্রমের বিধেয় ও এবং ইচ্ছার প্রয়োজক। মন একবারে উৎপন্ন হইয়াছে; কিন্তু বুদ্ধি কার্য্য হইতে উৎপন্ন হইতেছে; মন গুণ সম্পন্ন, বুদ্ধি নিগুর্ণ, অতএব মন ও বুদ্ধির যে প্রভেদ তাহা স্পষ্ট প্রতীয়মান হইতেছে।

৩৪৬। সম্পদ প্রজ্ঞাসম্পন্ন শৌর্য্যশালী মনুষ্যকেও মোহিত করিয়া রাখে, মনুষ্যরা সুখে আসক্ত হইলেই মুগ্ধ হইয়া থাকে।

৩৪৭। অবিনয়ই মনুষ্যকে শ্রীভ্রষ্ট করে।

৩৪৮। যাঁহারা তপানুষ্ঠান করিয়াছেন, যাহারা সর্ব্বাগম পরায়ণ, স্থিরব্রত, সত্যপর, গুরুশুশ্রূষু, সুশীল, বিশুদ্ধভাব ক্ষান্ত দান্ত, পবিত্রযোনী সম্ভূত, সর্ব্বপ্রকার শুভলক্ষণ সম্পন্ন জিতেন্দ্রিয় ও রোগ রহিত সেই মহাত্মারাই ঋষি। তাঁহারা সর্ব্বদা নিরুপদ্রবে কালযাপন করেন; কি যায়মান কি ভ্রাম্যমাণ, কি গর্ভস্থ, কি আত্মা, কি পর, সকলকেই জ্ঞান চক্ষুদ্বারা বোধ করিতে পারেন।

৩৪৯। মনুষ্যলোকে যাহা পরম শ্রেয়ঃ বলিয়া বিবেচিত হয়, কেহ তাহা ইহলোকে, কেহ পরলোকে, কেহ বা উভয় লোকেই প্রাপ্ত হয়। কেহ কেহ বা ইহলোক ও পরলোক কুত্রাপি প্রাপ্ত হয় না।

৩৫০। যাহাদিগের বিপুল ধন আছে, যাহারা প্রতিদিন বিভূষিতাঙ্গ ও নিরন্তর কায়িক সুখে সংসক্ত হইয়া ক্রীড়া কৌতুকে কাল যাপন করে, ইহলোকই তাহাদিগের সুখকর; পরকালে সুখ সম্ভাবনা থাকে না।

৩৫১। যাঁহারা যোগী, তপস্যানুরক্ত, স্বাধ্যায়শীল, জিতেন্দ্রিয় ও ভ্রান্তিমধ্যে নিতান্ত পরাঙ্মুখ হইয়া দেহ জর্জ্জরিত করেন, তাঁহাদিগের পরকালেই সুখ সম্ভোগ হয় ইহলোকে হয় না।

৩৫২। যাঁহারা প্রথমে ধর্ম্মাচরণ ও ধর্ম্মতঃ ধনলাভ করিয়া যথাকালে দারপরিগ্রহ করত যোগনুষ্ঠানে তৎপর হয়েন তাঁহাদিগের ইহলোক ও পরলোক উভয় লোকেই সুখলাভ হয়।

৩৫৩। যে মূঢ়রা বিদ্যা, তপস্যা, দান ও অপত্যোৎপাদন বিষয়ে যত্ন করে না, তাহারা ইহলোক ও পরলোক উভয় লোকেই সুখ সম্ভোগে বঞ্চিত হয়।

৩৫৪। যাহারা কেবল সত্যই জানেন, যাহাদিগের মন মিথ্যাতে কখনও অনুরক্ত হয় না, যাঁহারা সর্ব্বদা স্বধর্ম্মের অনুষ্ঠান করেন তাঁহা-দিগের মৃত্যুভয় নাই।

তাঁহারা সকলকে কেবল সদাচারের উপদেশ করেন, গর্হিতাচরণের বিষয়ে কদাচ উপদেশ প্রদান করেন না, মৃত্যুভয় তাঁহাদিগের নাই।

যাঁহারা অতিথিগণকে অন্নপান ও ভৃত্যগণকে পর্য্যন্ত ভোজ্য প্রদান করিয়া অবশিষ্ট ভোজন করেন, তাঁহাদের মৃত্যুভয় নাই।

যাঁহারা দান্ত, শান্ত, বদান্য, ক্ষমাশীল, তীর্থসেবী ও পুণ্যস্থান নিবাসী তাঁহাদিগের মৃত্যু ভয় নাই।

যাঁহারা তেজস্বী দেশে বাস করেন তাঁহাদের মৃত্যুভয় নাই।

৩৫৫। যেমন অনল ও অনিলের সহিত সংমিলিত হইলে সমস্ত বন দগ্ধ হইয়া যায়, সেইরূপ জ্ঞান ও বল পরস্পর একত্র মিলিত হইলে সমুদয় শত্রুই বিনষ্ট হইয়া থাকে।

৩৫৬। যিনি ধর্ম্মস্থাপক ও প্রজাপালক, তিনি ইন্দ্র শুক্র, বিধাতা ও বৃহস্পতি তুল্য।

৩৫৭। স্বাধ্যায় সম্পন্ন, বেদ বেদান্ত পারদর্শী মহর্ষিগণ বীতশোক ও বিষয় বাসনা বিহীন হইয়া ব্রত ও পূণ্য কর্ম্মের অনুষ্ঠান এবং যোগ সাধন দ্বারা যে পুরাতন পুরুষকে প্রাপ্ত হইয়া থাকেন তিনিই পরমাত্মা। এবং যে অবস্থাতে তাঁহাকে প্রাপ্ত হওয়া যায় তাহাকেই মোক্ষ বলে।

৩৫৮। সর্ব্বভূতে দয়াবান্, হিতৈষী, লোকানুরক্ত, অসূয়া-শূন্য সত্যবাদী, মৃদু, দান্ত, হইয়া ধর্ম্মানুষ্ঠান কর, এবং অধর্ম্ম পরিত্যাগ কর। যদিও প্রমাদ বশতঃ কোন মন্দ কর্ম্ম অনুষ্ঠিত হইয়া থাকে, তবে দান দ্বারা তাহার প্রতিবিধান কর। গর্ব্বিত হইও না। সতত নম্র হইয়া ব্যবহার কর।

৩৫৯। যিনি তপোবলে ব্রহ্ম সাক্ষাৎকার লাভ করেন তিনিই জীবলোকে শ্রেষ্ঠ।

৩৬০। চিরকাল জীবিত থাকিলে অপ্রিয় ও অসদ্ব্যক্তির সংসর্গ এবং প্রিয়তমের বিরহজনিত দুঃখভোগ করিতে হয়, পুত্র কলত্র, জ্ঞাতি ও বন্ধুবান্ধব গণের বিনাশ দেখিতে হয়, এবং দুর্ব্বিষহ অধীনতা শৃঙ্খলে বদ্ধ হইতে হয়।

৩৬১। চিরজীবিত দরিদ্রের ক্লেশের পরিসীমা নাই, কারণ অর্থ বিহীন ব্যক্তিকে সকলেই পরাভব ও ঘৃণা করে।

৩৬২। চিরজীবী হইলে কুলীনের কুলক্ষয়, অকুলীনের কুলভাব কাহারও সংযোগ কাহারও বা বিয়োগ দর্শন করিয়া সাতিশয় দুঃখ ভোগ করিতে হয়।

৩৬৩। যে ব্যক্তি কুমিত্র পরিহার পূর্ব্বক দিবসের অষ্টম বা দ্বাদশ ভাগে গৃহে শাক পাক করিয়া ভোজন করে, যাহাকে লোকে ঔদরিক বলে না, যে ব্যক্তি দিবস গণনায় উদ্বিগ্ন হয় না, সেই চিরজীবীই যথার্থ সুখী।

৩৬৪। যে ব্যক্তি অন্যের আশ্রয় না লইয়া স্বীয় ক্ষমতায় অর্জ্জিত শাক আপন গৃহে পাক করিয়াও জীবিকা নির্ব্বাহ করে তাহার অপেক্ষা সুখী আর কে আছে?

৩৬৫। আপন গৃহে ফল মূল ও শাকান্ন ভোজন করাও শ্রেয়স্কর তথাপি পরগৃহে প্রতিদিন তিরস্কৃত হইয়া নানাবিধ মিষ্টান্ন ভোজন করাও সুখকর নহে।

৩৬৬। যে অধম কুকুরের ন্যায় পরান্ন প্রতিপালিত হইতে ইচ্ছা করে তাহাকে ধিক্।

৩৬৭। যে ব্যক্তি অতিথি অভ্যাগত, প্রাণী ও পিতৃগণকে প্রদান পূর্ব্বক অবশিষ্ট অন্ন ভোজন করে, সেই পরম সুখী এবং সেই অবশিষ্ট অন্ন অতি পবিত্র ও পরমোৎকৃষ্ট বলিয়া গণ্য।

৩৬৮। কি ক্রূর, কি মৃদু কি সাধু কি অসাধু পরস্পর সকলেরই সৌহার্দ্দ হইতে পারে। সৌহার্দ্দ তুল্যতার কারণ নহে।

৩৬৯। যিনি দান দ্বারা কুকর্ম্ম নাশ, ক্ষমা দ্বারা ক্রূর ব্যক্তিকে পরাজয়, সত্য দ্বারা অসত্যবাদীকে পরাজয় ও সাধু ব্যবহার দ্বারা অসাধু ব্যক্তিকে তিরস্কার করেন তিনিই সুধীশীল।

৩৭০। জনৈক ব্রাহ্মণ রাজা যজাতির নিকট ভিক্ষা করিতে আগমন করিয়াছিল। ব্রাহ্মণ রাজাকে বলিল, লোকে যাচকের প্রতি

অত্যন্ত বিদ্বেষ প্রদর্শন করিয়া থাকে; এ নিমিত্ত আপনাকে জিজ্ঞাসা করি আপনি কি প্রসন্ন মনে আমাকে অভিলষিত অর্থ প্রদান করিবেন?

কারণ দান করিবার সময় প্রসন্ন মনে দান করা কর্ত্তব্য।

রাজা বলিলেন, বিদ্বেষের কথা দূরে থাকুক, আমি দান করিয়া পুনরায় তাহার কীর্ত্তন করি না।

"অর্থাৎ দান করিয়া পুনরায় তাহার কীর্ত্তন করা কর্ত্তব্য নহে।"

কিন্তু অগ্রে প্রার্থনা না করিলে অবাচ্য অর্থপ্রদানে অঙ্গীকার করি না। স্ত্রী, পুত্র, ও আপন দেহ পর্য্যন্ত যাহা কিছু প্রাপ্য বস্তু আছে তৎ সমুদায় আপনাকে প্রদান করিয়া পরম সুখী হইতে পারি, কিন্তু অপ্রাপ্য অর্থ প্রদান করিতে কদাচ সম্মত হই না। আমার মন যাচকের প্রতি কখনই কুপিত হয় না, আমি যাচমানকে পরম প্রিয়পাত্র জ্ঞান করিয়া থাকি, পদ ও অর্থের নিমিত্ত আমি কদাপি শোকার্ত্ত হই না।

৩৭১। দান করিয়া অসূয়া প্রকাশ করিলে কদাচ স্বর্গপ্রাপ্তি হয় না।

৩৭২। কোন কার্য্য যশোলাভ, অর্থলাভ বা ভোগাভিলাষে লোলুপ হইয়া করা কর্ত্তব্য নহে।

৩৭৩। সাধুলোক যাহা আশ্রয় করেন তাহাই প্রশস্ত।

৩৭৪। অপুত্র ব্যক্তির জন্ম, জাতিবহিষ্কৃতের জন্ম, পরান্নভোজীর জন্ম, এবং যে ব্যক্তি কেবল আপনার জন্য পাক করে তাহার জন্ম এই চারিপ্রকার জন্ম নিতান্ত নিষ্ফল।

৩৭৫। বৃদ্ধ ও অতিথিকে আহার না করাইয়া স্বয়ং আহার করিলে তাহা অসত্য বলিয়া কীর্ত্তিত হইয়া থাকে।

৩৭৬। যে ব্যক্তি যাবজ্জীবন ব্রহ্মচর্য্য ব্রত অবলম্বনের সঙ্কল্প করিয়া পরিশেষে অকৃতকার্য্য হইয়াছে, তাহাকে যে দান করা যায় তাহা নিষ্ফল।

৩৭৭। যে বস্তু অন্যায় করিয়া উপার্জ্জিত হইয়াছে তাহা দান করিলে কোন ফলোদয় হয় না।

৩৭৮। পতিত ব্রাহ্মণ, তস্কর, মিথ্যাবাদী গুরু, পাপকারী কৃতঘ্ন, গ্রাম্যযাজক, বেদবিক্রেতা, শূদ্র পাচক, বৃষলিপতি ও বৃত্তাধ্যয়ন শূন্য ব্রাহ্মণ নামধারী ব্রাহ্মণকে দান করিলে কোন ফলোদয় হয় না।

৩৭৯। স্ত্রীলোক, আহিতুণ্ডিক ও পরিচারককে দান করিলে তাহারও কোন ফলোপদায়কতা নাই

৩৮০। এক ব্যক্তিকে একটি গো দান করিবে অনেক ব্যক্তিকে কদাচ একটি গো দান করিবে না।

৩৮১। যাহারা গমন কালে ক্ষীণ কলেবর ও ধুলিধুসর পাদ হইয়া অন্নদাতার অনুসন্ধান করে এবং যাঁহারা সেই সমস্ত ক্লান্ত ও পরিশ্রান্ত লোকদিগকে অন্নলাভের উপায় নির্দ্দেশ করিয়া থাকেন সেই নির্দ্দেশও অন্নদাতার তুল্য বলিয়া কীর্ত্তিত হইয়া থাকে।

৩৮২। অন্য দান পরিত্যাগ পূর্ব্বক অন্নদান করা কর্ত্তব্য। ভূলোকে অন্নদান অপেক্ষা পূণ্যতর কর্ম্ম আর কিছুই নাই।

যিনি স্বশক্ত্যনুসারে ক্ষুধার্থগণকে সুসংস্কৃত অন্নদান করেন, তাঁহার ব্রহ্মলোক লাভ হইয়া থাকে।

৩৮৩। অন্নই একমাত্র উৎকৃষ্ট দ্রব্য, অন্ন অপেক্ষা উৎকৃষ্ট আর কিছুই নাই।

৩৮৪। যাহারা অগাধ সলিল, তড়াগ; হ্রদ, বাপী, কূপ, গৃহ, ও দরিদ্রদিগকে অন্ন প্রদান করেন, এবং যাহাদিগের বাক্য অতি মধুর, তাঁহাদিগের আর কৃতান্তের ভয় থাকে না।

৩৮৫। যিনি দরিদ্রদিগকে শ্রমোপার্জ্জিত অর্থ কিম্বা সঞ্চিত ধান্য প্রদান করেন, বসুন্ধরা তাঁহার প্রতি সমধিক সন্তুষ্ট হইয়া সুফল প্রদান করেন।

৩৮৬। অন্নদাতা, সত্যবাদী, ও অযাচিত প্রদাতা এই তিন ব্যক্তি অনুক্রমে সর্ব্বলোক লাভ করিয়া থাকেন।

৩৮৭। যমলোকের পথ কেবল শূন্যময় ও কান্তারের ন্যায় অতি ভীমদর্শন, তথায় মনুষ্যরা নিতান্ত পরিশ্রান্ত হইয়া, ক্লান্তি দূর করিতে পারে, এরূপ বৃক্ষচ্ছায়া, বা গৃহ ও সলিলের সম্পর্কও নাই। সেই পথ দিয়া যমদূতরা বলপূর্ব্বক পৃথিবীস্থ জীবজন্তুদিগকে লইয়া যায়। যাহারা জীবিত অবস্থায় অশ্ব কিম্বা যান প্রভৃতি দান করে তাহারাই সেই সমস্ত যানে আরোহণ করিয়া ঐ দুর্গম অথ অতিক্রম করিয়া থাকে। ছত্রদাতা ছত্রদ্বারা আতপ নিবারণ করিয়া গমন করে। অন্নদাতা পরিতৃপ্ত, বস্ত্রদাতা সবস্ত্র গমন করে ও বস্ত্রদান পরাঙ্মুখ ব্যক্তি বিবস্ত্র হইয়া গমন করে; হিরণ্য দাতা বহুবিধ অলঙ্কারে অলঙ্কৃত ও ভূমিদাতা পূর্ণ মনোরথ হইয়া গমন করে; শস্যপ্রদ ব্যক্তি অপরিক্লিষ্ট ভাবে এবং গৃহদাতা বিমানে আরোহণ করিয়া পরম সুখে গমন করিয়া থাকে; পানীয় দাতা পিপাসাক্লেশশূন্য হইয়া সন্তুষ্ট চিত্তে গমন করে; দীপপ্রদ ব্যক্তি গমন

পথ সমুজ্জল করিয়া গমন করে; এবং গো প্রদাতা সর্ব্বপাপ বিনির্ম্মুক্ত হইয়া পরম সুখে গমন করে।

৩৮৮। যমলোকে পুষ্পোদকা নামক একটি স্রোতস্বতী প্রবাহিত হইতেছে, পানীয় দাতা পুণ্যাত্মারা তাহার দিব্যগুণ সম্পন্ন প্রেতলোকে সুখাবহ সুশীতল সলিল পান করিয়া থাকেন, কিন্তু কু-ক্রিয়াসক্ত ব্যক্তি-দিগের পক্ষে তাহা পূয়পূর্ণ বোধ হয়।

৩৮৯। যিনি পথ-পর্য্যটন-শ্রমে ক্ষীণ-কলেবরে ও ধূলি পটলে পরি-পূর্ণাঙ্গ হইয়া অন্নদাতার অনুসন্ধান বা ভোজন প্রাপ্তির আশায় গৃহ-প্রবেশ করেন, সেই অতিথিকে প্রযত্ন সহকারে পূজা করিবে।

৩৯০। বাকশৌচ, কর্ম্মশৌচ ও জল-শৌচ এই তিন প্রকার শৌচ দ্বারা বিশুদ্ধ হওয়া কর্ত্তব্য।

৩৯১। শাস্ত্রকাররা অতি পবিত্র তীর্থে স্নান, পবিত্র বস্তু কীর্ত্তন ও সাধু সহ সম্ভাষণ অতি প্রশস্ত বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।

৩৯২। ধর্ম্মপরায়ণ মানবগণ সাধুসঙ্গমপূত অতি মনোহর বাক্য-রূপ সলিল দ্বারা আপনাদিগকে প্রতিনিয়ত পবিত্র জ্ঞান করেন।

৩৯৩। যদি চিত্তশুদ্ধি না হইয়া থাকে, তাহা হইলে ত্রিদণ্ড ধারণ, মৌনাবলম্বন, জটাভার বহন, শিরোমুণ্ডন, বল্কলাজিন পরিধান, ব্রতচর্য্যা, অভিষেক, অগ্নিহোত্রানুষ্ঠান, অরণ্য-বাস ও শরীর-শোধন এই সমুদয় নিষ্ফল হয়।

৩৯৪। চক্ষুরাদির বিশুদ্ধি ব্যতিরেকে বিষয়োপভোগ সুকর হয়; কিন্তু চক্ষুরাদির বিশুদ্ধি সহকারে বিষয়োপভোগ পরিত্যাগ করা স্বভাবতঃ

অতি সুকঠিন; কারণ চক্ষুরাদির বিকার সমুৎপাদক মন অতি দুর্জ্জেয় ও অপ্রতিশাস্ত।

৩৯৫। যাঁহারা মন, বাক্য ও কর্ম্মদ্বারা কদাচ পাপাচরণ করেন না, তাঁহাদিগের কোনরূপ তপস্যা করিবার আবশ্যক নাই।

৩৯৬। যাহাদিগের জ্ঞাতিবর্গের প্রতি কিছুমাত্র দয়া নাই, সেই শুক্র যোগোপজীবী মনুষ্য নিতান্ত পাপপরায়ণ।

৩৯৭। কেবল অশন পরিত্যাগ করিলেই যে তপঃ-সাধন হয়, তাহা নহে।

৩৯৮। যিনি গৃহস্থাশ্রমে অবস্থান পূর্ব্বক পবিত্র ভাবসম্পন্ন, গুণগ্রামে অলঙ্কৃত ও সর্ব্বভূতে দয়াবান হয়েন, তিনি চিরসঞ্চিত পাপ নিবহ হইতে বিনির্ম্মুক্ত হইয়া থাকেন।

৩৯৯। অনশনাদি দ্বারা কদাচ পাপকর্ম্ম সমুদয় বিনষ্ট হয় না; কেবল তৎপ্রভাবে এই মাংস শোণিতময় দেহ ক্রমশঃ অবসন্ন হইতে থাকে।

৪০০। অজ্ঞাত কর্ম্মের অনুষ্ঠান দ্বারা কেবল ক্লেশ পরম্পরাই পরিবর্দ্ধিত হয়; পাপের কিছুমাত্র হানি হয় না।

৪০১। অগ্নি চিত্তশুদ্ধি শূন্য মনুষ্যের অশুভ কর্ম্ম সকল দগ্ধ করেন না, কিন্তু লোক সকল স্বকীয় পুণ্যবলেই প্রব্রজ্যা অবলম্বন ও বিশুদ্ধ ভাব ধারণ করে। অনশনাদি দ্বারা কোনরূপ ফল সমুৎপন্ন হয় না।

৪০২। ফলমূল ভক্ষণ, মৌনাবলম্বন, অনিলাশন, শিরোমুণ্ডন, জটাভার ধারণ, স্থাবর গৃহত্যাগ, স্থণ্ডিল বা ধরাশয্যা, নিত্য অনশন, অগ্নিশুশ্রূষা বা জলপ্রবেশ ইহার দ্বারা কদাচ জরা, মরণ, ও ব্যাধি সকল

বিনষ্ট এবং উত্তম গতি প্রাপ্ত হয় না, কেবল জ্ঞান বা কর্ম্ম দ্বারা জরা, মরণ ও ব্যাধি সমুদায় নষ্ট এবং উত্তম পদ প্রাপ্তি হইয়া থাকে।

৪০৩। যেমন অগ্নিদগ্ধ বীজ সমুদায় পুনরায় অঙ্কুরিত হয় না, সেইরূপ জ্ঞানদগ্ধ অবিদ্যা প্রভৃতি কখন আর আত্মাকে স্পর্শ করিতে সমর্থ হয় না। কিন্তু আত্মাশূন্য কাষ্ঠ কুড্যসম দেহ সাগরের ফেন পুঞ্জের ন্যায় নিঃসন্দেহ বিনষ্ট হইয়া থাকে।

৪০৪। যিনি সর্ব্বভূতশয়ী আত্মাকে লাভ করিতে পারেন তাঁহার সকল উদ্দেশ্য সিদ্ধ হয়।

৪০৫। আত্মা বিপ্রকাশ, তিনি বুদ্ধি তত্ত্বের জ্ঞেয়।

৪০৬। ইন্দ্রিয়সংযম দিব্য অনশন স্বরূপ।

৪০৭। তপঃপ্রভাবে স্বর্গলাভ ও দানবলে ভোগলাভ জ্ঞান দ্বারা মোক্ষ ও তীর্থস্থান দ্বারা পাপক্ষয় হয়।

৪০৮। চন্দ্র সূর্য্য গ্রহণ কালে দান করিলে অক্ষয় ফললাভ হয়।

৪০৯। যিনি ভূমিদান করেন নাই; তিনি পরজন্মে কখনও ভূমি ভোগ করিতে সমর্থ হয়েন না।

যিনি যান প্রদান করেন নাই, তিনি যানারোহণে বঞ্চিত হয়েন।

৪১০। দরিদ্রদিগকে যে সমস্ত অভিলষিত বস্তু প্রদান করা যায় পরজন্মে সেই অভীষ্ট বস্তুর উপভোগ লাভ হয়।

৪১১। অগ্নির অপত্য সুবর্ণ, বিষ্ণুর তনয়া ভূমি ও সূর্য্যসুতা ধেনু এই সকল দান করিলে ত্রিলোক দানের ফললাভ হইয়া থাকে।

৪১২। ত্রিলোক মধ্যে দান হইতেই শ্রেয়োলাভ হয়, এই নিমিত্ত বুদ্ধিমানরা দানকেই প্রধান বলিয়া কীর্ত্তন করিয়া থাকেন।

৪১৩। উতঙ্কমুনি ভগবানের নিকট বর প্রার্থনা করিয়াছিলেন যে, হে ভগবান আমার বুদ্ধি যেন সত্য, ধর্ম্ম, ও ইন্দ্রিয়নিগ্রহে সতত নিযুক্ত থাকে এবং ভক্তি দ্বারা নিত্য নিত্য যেন তোমার সন্নিহিত হইতে পারি।

৪১৪। রাজা কুবলাশ্ব বর প্রার্থনা করিয়াছিলেন, আমি যেন দরিদ্রগণকে ধন দান করিতে পারি, নারায়ণের সহিত বিলক্ষণ সখ্য জন্মে, আমার অন্তঃকরণ যেন দ্রোহশূন্য হয়, সতত ধর্ম্মে অনুরাগ উৎপন্ন হয়।

৪১৫। গুরু ও পতিব্রতা স্ত্রীগণ অবশ্য-মান্য। তাঁহাদিগের শুশ্রূষা অতিশয় দুষ্কর। তাঁহারা যে ইন্দ্রিয়গ্রাম নিরোধ, মনঃসংযম ও সদাচার অবলম্বন করতঃ স্বীয় পতিকে দেবতুল্য জ্ঞান করেন উহা নিতান্ত দুরূহ।

৪১৬। সন্তানগণের পিতৃমাতৃ শুশ্রূষা ও কামিনীগণের পতিসেবা এই উভয়ই নিতান্ত দুষ্কর; কিন্তু ইহার মধ্যেও পতি শুশ্রূষার অপেক্ষা কঠিন কর্ম্ম আর কিছু নাই।

৪১৭। কামিনীগণ যে পতিপরায়ণা ও সত্যবাদিনী হইয়া যথাকালে স্বামী সহযোগে গর্ভবতী হয়েন এবং দশমাস সেই দুর্ব্বহ গর্ভভার বহন করিয়া পরিশেষে দুঃসহ বেদনা সহ্য করিয়া অতি কষ্টে সন্তান প্রসব করিয়া স্নেহ সহকারে পোষণ করেন ইহা এক অলৌকিক কার্য্য।

মানবরা ক্রূরগণের মধ্যে বাস করিয়া লোক সমাজে নিন্দিত হইয়াও আপনার কর্ত্তব্যকর্ম্মে পরাঙ্মুখ না হয় তাহাও নিতান্ত দুষ্কর।

৪১৮। দুরাত্মা নৃশংস ব্যক্তি কখনই ধর্ম্মানুষ্ঠান বা ধর্ম্মলাভ করিতে সমর্থ হয় না।

৪১৯। পিতামাতা পুত্র হইতে যশ কীর্ত্তি, ঐশ্বর্য্য, সন্তান ও ধর্ম্ম আকাঙ্ক্ষা করিয়া থাকেন। যে ব্যক্তি পিতামাতার আশা পূর্ণ করে সেই যথার্থ ধর্ম্মজ্ঞ। যে ব্যক্তি পিতামাতাকে নিত্য সন্তুষ্ট করিয়া থাকে, তাহার ইহকাল ও পরকালে শাশ্বত ধর্ম্ম এবং কীর্ত্তিলাভ হয়।

৪২০। কামিনীগণ স্বীয় স্বামীর শুশ্রূষাদ্বারা স্বর্গ লাভ করিতে পারে, কিন্তু যে রমণী পতির প্রতি ভক্তি না করে, কি যজ্ঞ কি উপবাস তাহার সকলই বৃথা হয়।

৪২১। স্ত্রীলোকের প্রতিদিন ভর্ত্তার উচ্ছিষ্ট ভোজন, তাঁহাকে দেবতার ন্যায় জ্ঞান, অনন্যমনে কায়মনোবাক্যে সর্ব্বদা সর্ব্বতোভাবে তাঁহার শুশ্রূষা ও মনোরঞ্জন করা কর্ত্তব্য এবং সদাচারসম্পন্ন, শুচি, দক্ষ, ও কুটুম্ব-হিতৈষিণী হওয়া কর্ত্তব্য, সতত সংযতচিত্তে দেবতা অতিথি, ভৃত্য শ্বশ্রু ও শ্বশুরের শুশ্রূষা করা কর্ত্তব্য।

৪২২। স্ত্রীলোকের পতি শুশ্রূষাই সর্ব্বাপেক্ষা প্রধান ধর্ম্ম এবং ভর্ত্তা সমুদায় দেবগণ অপেক্ষাও প্রধান, সর্ব্বদা অবিচলিত ভক্তি সহকারে তাঁহার সেবা করা কর্ত্তব্য।

৪২৩। ক্রোধ মনুষ্যগণের প্রধান শত্রু।

৪২৪। যিনি ক্রোধ মোহ পরিত্যাগ করেন, সতত সত্যবাক্য কহেন ও গুরুজনকে সন্তুষ্ট করেন, যিনি হিংসিত হইয়াও হিংসা করেন না, সতত শুচি, জিতেন্দ্রিয়, ধর্ম্ম পরায়ণ ও স্বাধ্যায়-নিরত হইয়া থাকেন এবং কাম ক্রোধ প্রভৃতি রিপুগণকে বশীভূত করেন, যিনি সমুদায় লোককে আত্মবৎ বিবেচনা করেন ও সর্ব্ব ধর্ম্মে রত হয়েন, যিনি যজন, যাজন, অধ্যয়ন ও অধ্যাপন ও যথাশক্তি দান করিয়া থাকেন, যিনি

ব্রহ্মচর্য্য অবলম্বন পূর্ব্বক অপ্রমত্ত হইয়া বেদাধ্যয়ন করেন, দেবগণ তাঁহাকেই যথার্থ ব্রাহ্মণ বলিয়া জানেন।

৪২৫। ব্রাহ্মণগণ সদা সত্যবাক্য কহিয়া থাকেন, তাঁহাদের মন কখনই অনৃতপ্রবণ হয় না। বেদাধ্যয়ন, দম, আর্জব, ইন্দ্রিয়নিগ্রহ সত্য এই কয়েকটি ব্রাহ্মণগণের নিত্য ধর্ম্ম।

৪২৬। অবলাগণ ধার্ম্মিকদিগের অবধ্য।

৪২৭। জনৈক ধর্ম্মশীল মাংস বিক্রয়কারী ব্যাধ বর্ণনা করিতেছে। আমি স্বীয় ধর্ম্মানুসারে পূর্ব্বপুরুষ পরম্পরাগত কুলোচিত কর্ম্মই অনুষ্ঠান করিয়া থাকি। আমি বিধিবিহিত কর্ম্মের অনুষ্ঠান পূর্ব্বক বৃদ্ধ ও গুরুজনদিগকে সর্ব্বপ্রযত্নে সেবা করিয়া থাকি, সত্য বাক্য ব্যবহার করি, কাহারও প্রতি অসূয়া প্রদর্শন করি না, যথাসাধ্য দান করি, দেবতা, অতিথি ও ভৃত্যগণের ভুক্তাবশেষ ভোজন করিয়া থাকি, কাহারও কখনও নিন্দা বা কুৎসা করি না। শাস্ত্রবিহিত নিয়মানুসারে স্ত্রীসহবাস করি। যে ব্যক্তি এইরূপ নিয়মানুষ্ঠান করে সে কদাচারী হইলেও ক্রমে ক্রমে সদাচারী হইয়া উঠে।

৪২৮। নরেন্দ্রগণের অত্যাচার বশতঃ মহান ধর্ম্ম সঙ্কীর্ণ হয়, অধর্ম্ম উৎপন্ন হয়, পরিশেষে প্রজাগণও শঙ্কর দোষে দূষিত হয় এবং রাজ্য মধ্যে ভীষণাকৃতি, বামন, কুব্জ, স্থূলমস্তক, ক্লীব, অন্ধ, বধির ও স্তব্ধ-লোচন মানবগণ উৎপন্ন হয়।

৪২৯। যাহারা নিন্দা করিবে এবং যাহারা প্রশংসা করিবে বিনয় সম্পন্ন কর্ম্মদ্বারা তাহাদিগের সকলকেই পরিতুষ্ট করিবে।

৪৩০। সতত সাধ্যানুসারে অন্নদান, তিতিক্ষা, ধর্ম্মনিত্যতা ও সকলের সমুচিত প্রতিপূজা করিবে।

মিথ্যা বাক্য একবারে পরিত্যাগ করিবে।

অযাচিত হইয়াও অন্যের প্রিয়কার্য্য সম্পাদন করিবে।

কাম, ক্রোধ বা দ্বেষের বশীভূত হইয়া ধর্ম্ম পরিত্যাগ করিবে না।

প্রিয় ঘটনায় অতিমাত্র হৃষ্ট হইবে না, অপ্রিয় হইলেও একান্ত ম্রিয়মান হইবে না।

অর্থ কষ্ট উপস্থিত হইলে মুহ্যমান হইবে না এবং ধর্ম্মও পরিত্যাগ করিবে না।

যদি কিঞ্চিৎ অপকর্ম্ম অনুষ্ঠিত হয় তাহা হইলে পুনরায় আর সে কর্ম্ম করিবে না।

যাহা কল্যাণকর বোধ করিবে, তাহাতেই সতত অনুরক্ত থাকিবে।

পাপীর প্রতি পাপাচরণ করিবে না। সর্ব্বদা সাধু ব্যবহার করিবে।

৪৩১। যে ব্যক্তি পাপাচরণ করিতে ইচ্ছা করে, সে স্বতঃই বিনষ্ট হয়।

৪৩২। যাহারা ধর্ম্ম নাই মনে করিয়া সাধুগণকে উপহাস ও ধর্ম্মের প্রতি অশ্রদ্ধা প্রকাশ করে, তাহারা নিঃসন্দেহ বিনাশ প্রাপ্ত হয়।

৪৩৩। পাপাত্মা ব্যক্তি আধ্মাত তন্দ্রার ন্যায় বৃথা নিশ্বাস-প্রশ্বাস পরিত্যাগ করিতেছে।

৪৩৪। অহঙ্কারী মূঢ়গণের চিন্তা নিতান্ত অসার।

৪৩৫। ব্যক্তি কেবল আত্মশ্লাঘা-দোষে লোকের নিকট প্রভাহীন থাকে, কিন্তু কৃতবিদ্য ব্যক্তি শ্রীভ্রষ্ট হইলেও শোভমান হয়েন।

৪৩৬। অন্যের নিন্দা ও আত্মপ্রশংসা না করেন, এমত গুণসম্পন্ন লোক এই জগতীতলে অতি দুর্ল্লভ।

৪৩৭। কু-কর্ম্ম করিয়া অনুতাপ করিলে পাপ হইতে মুক্ত হয় এবং পুনরায় এতাদৃশ কার্য্য করিব না বলিয়া নিশ্চয় করত কোন প্রকার সৎ-কর্ম্মের অনুষ্ঠান করিলে দ্বিতীয় পাপ হইতে মুক্ত হইয়া থাকে।

৪৩৮। ধর্ম্মশীল ব্যক্তি অজ্ঞানবশতঃ পাপাচরণ করিলেও নিষ্পাপ থাকিতে পারেন, কারণ প্রমাদ বশতঃ যে পাপ অনুষ্ঠিত হয় উপার্জ্জিত ধর্ম্ম হইতে তাহার বিনাশ হয়।

৪৩৯। পাপ-কর্ম্ম করিয়া অস্বীকার করিলে স্বীয় অন্তরাত্মা ও দেবগণ তাহা দেখিতে পান।

৪৪০। যিনি ধনাদি দানপূর্ব্বক সাধুগণের ন্যূনতা পরিহার করিয়াছেন এবং শ্রদ্ধান্বিত ও অসূয়াশূন্য হয়েন, তিনি আপনার মোক্ষের উপায় সঙ্কলন করেন।

৪৪১। যে ব্যক্তি প্রথমে পাপাচরণ করে, সে যদি পুনরায় কল্যাণ পথের পান্থ হয়, তাহা হইলে সে ব্যক্তি মহামেঘ বিনির্ম্মুক্ত চন্দ্রমার ন্যায় সর্ব্বপাপ হইতে মুক্তিলাভ করে।

৪৪২। যেমন আদিত্য উদিত হইয়া অন্ধকার বিনষ্ট করেন, সেইরূপ কল্যাণকর কর্ম্ম সমুদয় পাপ বিনষ্ট করে।

৪৪৩। লোভই সমুদয় পাপের আশ্রয়।

৪৪৪। অনধীতশাস্ত্র, অদূরদর্শী, লুব্ধ ব্যক্তিই পাপে অনুরক্ত হয়।

৪৪৫। অধার্ম্মিক ব্যক্তি তৃণাচ্ছাদিত কূপের ন্যায় কপট ধর্ম্মরূপ আচ্ছাদনে আচ্ছাদিত হইয়া থাকে বাহ্যে তাহাদের পবিত্রভাব দম ও ধর্ম্মানুগত আলাপ, এ সকল দেখিতে পাওয়া যায় বটে; কিন্তু শিষ্টাচার তাহাদিগের নিকট সুদূরপরাহত।

৪৪৬। যজ্ঞ, দান, তপস্যা, বেদ ও সত্য এই পাঁচটি পবিত্র বিষয় শিষ্টাচারের অঙ্গ।

৪৪৭। যাঁহারা কাম, ক্রোধ, দম্ভ, লোভ ও কপটতা বশীভূত করিয়া "ইহাই ধর্ম্ম" এইরূপ বোধে সন্তুষ্ট থাকেন, তাঁহারাই শিষ্ট ও শিষ্টগণের সম্মত। সেই সকল ব্যক্তি কখন স্বেচ্ছাচার করেন না। সদাকার সংরক্ষণই সেই সকল শিষ্টের অদ্বিতীয় লক্ষণ।

৪৪৮। গুরু-শুশ্রূষা, সত্য, অক্রোধ, দান এই চারিটি শিষ্টাচারের অঙ্গ স্বরূপ। লোক শিষ্টাচারে সম্পূর্ণরূপ মনোনিবেশ করিয়া যে সকল আচার ব্যবহারের অনুষ্ঠান করে, তাহা সকলেরই গ্রাহ্য, কেহই অন্যথা করিতে পারে না।

৪৪৯। বেদের রহস্য সত্য, সত্যের রহস্য দম, দমের রহস্য ত্যাগ এই সকল শিষ্টাচারের লক্ষণ, ফলতঃ ত্যাগ না থাকিলে দম থাকে না; দম না থাকিলে সত্য থাকে না, সত্যজ্ঞান না থাকিলে বেদ নিষ্ফল হয়।

৪৫০। যে সকল মনুষ্য ভ্রান্তি বশতঃ ধর্ম্মের প্রতি অসূয়াপর হয়, তাহারা স্বয়ং অপথে পদার্পণ করে, এবং যাহারা তাহাদিগের অনুগামী হয়, তাহারাও পীড্যমান হইতে থাকে।

৪৫১। যাহারা সুসংযত, বেদানুরক্ত, দানপরায়ণ ও ধর্ম্মপথের পান্থ ও সত্য ধর্ম্মে সংসক্ত তাঁহারাই শিষ্ট।

৪৫২। শিষ্টাচারপরায়ণ ব্যক্তি বুদ্ধিকে সংযত করিয়া উপাধ্যায়ের মতানুবর্ত্তী এবং ধর্ম্মার্থের পরিদর্শক হইয়া থাকেন।

৪৫৩। নাস্তিক, অমর্য্যাদক, ক্রূর ও পাপমতিদিগকে পরিত্যাগ কর জ্ঞানের আশ্রয় গ্রহণ কর এবং ধার্ম্মিকগণের সেবা কর।

৪৫৪। ধৈর্য্যময়ী নৌকা অবলম্বন করিয়া কাম ক্রোধরূপ যাদোগণ সমাকীর্ণ পঞ্চেন্দ্রিয় রূপ সলিলে পরিপূর্ণ অতি দুর্গম জন্মনদী উত্তীর্ণ হও।

৪৫৫। যেমন শুক্লবর্ণ বস্ত্র রঞ্জিত হইলে অপূর্ব্ব শ্রীধারণ করে। তদ্রূপ জ্ঞানযোগ দ্বারা ক্রমে ক্রমে সঞ্চিত ধর্ম্ম শিষ্টাচারে মিলিত হইলে পরম রমণীয় হইয়া উঠে।

৪৫৬। অহিংসা ও সত্য বচন সকল প্রাণীরই হিতকর, অহিংসা পরম ধর্ম্ম, সেই অহিংসা সত্যেই প্রতিষ্ঠিত আছে।

৪৫৭। প্রবৃত্তি সকল সত্য-সংসক্ত হইলে বিচলিত হয় না।

৪৫৮। শিষ্টাচারসমন্বিত সত্যেরই অধিক গৌরব।

৪৫৯। সদাচারই সাধুগণের ধর্ম্ম ও সদাচারই সাধুগণের লক্ষণ।

৪৬০। যে জন্তুর যে প্রকার প্রকৃতি, সে তাহাই প্রাপ্ত হয়, অতএব পাপাত্মা ব্যক্তি কাম ক্রোধাদি দোষই প্রাপ্ত হইয়া থাকে।

৪৬১। ন্যায়ানুগত কর্ম্মই ধর্ম্ম ও অনাচারই অধর্ম্ম বলিয়া নির্দ্দিষ্ট আছে।

৪৬২। যাঁহাদিগের ক্রোধ নাই, অসূয়া নাই, অহঙ্কার নাই, মাৎসর্য্য নাই, কপটতা নাই ও যাঁহারা শান্তস্বভাব, যাঁহারা ত্রয়ীবিদ্যায় অভিজ্ঞ, শুদ্ধাচার, মনস্বী, গুরু শুশ্রূষায় নিযুক্ত ও দম পরায়ণ তাঁহারাই শিষ্টাচার সম্পন্ন।

৪৬৩। যাঁহারা সত্যপরায়ণ, যাঁহাদিগের সদাচার অনন্যসাধারণ, যাঁহারা স্বকৃত সৎকর্ম্মদ্বারা সর্ব্বত্র সৎকৃত হয়েন, তাঁহাদিগের অন্তঃকরণ হইতে হিংসাদি দোষ সকল তিরোহিত হয়।

৪৬৪। যে সকল মনীষী সাধুগণের আচরিত অনাদি অবিনশ্বর ধর্ম্মকে ধর্ম্ম বলিয়া বোধ করেন তাঁহাদিগেরই স্বর্গলাভ হয়।

৪৬৫। অস্তিক, অভিমান শূন্য, দরিদ্র-সেবানিরত, শাস্ত্রাভিজ্ঞ ও সদাচার সম্পন্ন ব্যক্তিরাই স্বর্গে বাস করেন।

৪৬৬। বেদোক্ত পরম ধর্ম্ম, ধর্ম্মশাস্ত্রোক্ত ধর্ম্ম ও শিষ্টাচার এই তিনটি শিষ্টদিগের ধর্ম্ম।

৪৬৭। যাঁহাদিগের বিদ্যায় পারদর্শিতা, তীর্থে অবগাহন, ক্ষমা, সত্য, সরলতা, সদাচার দর্শন, সর্ব্বভূতে দয়া, অহিংসা, অপারুষ্য, শুভাশুভ কর্ম্মের পরিণাম দর্শন থাকে, যাঁহারা ন্যায়ানুগত গুণবান্, সর্ব্বলোক-হিতৈষী, শক্রুযোগ সম্পন্ন, স্বর্গজিত, সৎপথাবলম্বী, দাতা, দীনানুগ্রহ-কারী, সকলের পূজনীয়, শাস্ত্রসম্পন্ন, তপস্বী ও সর্ব্বভূতে দয়াবান্ তাঁহারাই শিষ্টসম্মত শিষ্ট।

৪৬৮। যাঁহারা দানপরায়ণ, তাঁহারা ইহলোকে উন্নতি ও পরলোকে সুখময় লোক প্রাপ্ত হয়েন।

৪৬৯। যাঁহারা কলত্র ও ভৃত্যের পীড়াতে সতত অবহিত থাকেন, সাধ্যাতীত দান করেন, সর্ব্বদা সাধুসঙ্গ করেন, লোকর্যাত্রা ধর্ম্ম ও আত্মহিতকর কর্ম্ম সকল অবলোকন করেন, তাঁহারাই সাধু ও চিরকাল উন্নতিলাভ করেন।

৪৭০। যাঁহারা অহিংসাপরাণ সত্যবাদী, অনৃশংস, ঋজু, অদ্রোহী, অনভিমানী, হ্রীমান্, তিতিক্ষু, ধীমান, ধৃতিমান, সর্ব্বভূতে দয়াবান ও কামদ্বেষ বিবর্জ্জিত তাঁহারাই সাধু ও লোক সাক্ষী।

৪৭১। কখনও পরের অনিষ্ট চিন্তা করিবে না, দান করিবে ও সত্যকথা কহিবে, সাধুগণ এই ত্রিবিধ ব্যবহারকে সৎপথ বলিয়া নির্দ্দিষ্ট করেন।

৪৭২। শিষ্টাচার সম্পন্ন মহাত্মারা সর্ব্বত্র দয়াবান ও সন্তুষ্ট হইয়া ধর্ম্মলাভ করেন ও অনসূয়া ক্ষমা, শান্তি, সন্তোষ প্রিয়বাদিতা, কামক্রোধ পরিত্যাগ ও শিষ্টাচার নিষেবণ ইহাই তাহাদিগের ধর্ম্ম, তাঁহাদিগের কর্ম্ম সকল শাস্ত্র-সম্মত ও পথ অতি উত্তম।

৪৭৩। ধর্ম্মানুগত ব্যক্তিরা শিষ্টাচার সেবা করেন।

৪৭৪। লোক জ্ঞানপ্রাসাদে আরোহণ করিলে মহদ্‌ভয় হইতে পরিমুক্ত হয়। তাহারা বিবিধ লোকের আচার ব্যবহার, পুণ্য ও পাপকর্ম্ম সকল পর্য্যবেক্ষণ করে।

৪৭৫। বিধিই সর্ব্বাপেক্ষা বলবান, পূর্ব্ব জন্মের কর্ম্মফল অবশ্যই ভোগ করিতে হয়।

৪৭৬। বিধিই প্রাণিগণকে সংহার করেন ঘাতক কেবল নিমিত্ত-মাত্র, মানুষ পশুবধে কেবল নিমিত্তভূত হয়।

৩৭৭। যে সকল পশুমাংস বিক্রয় হয় তাহা ভক্ষণ করিলে ধর্ম্ম হয় কারণ উহা দ্বারা দেব অতিথি, ভৃত্য ও পিতৃগণের পূজা হইয়া থাকে।

৪৭৮। ওষধি, লতা, পশু মৃগ ও পক্ষী সকল যে লোকের ভক্ষ্য ইহা শ্রুতিসিদ্ধ।

৪৭৯। পূর্ব্বে মহারাজ রন্তিদেবের মহানসে প্রত্যহ দুই সহস্র পশু হত্যা করিয়া প্রতিদিন অতিথি ও অন্যান্য জনগণকে সমাংস অন্নপ্রদান পূর্ব্বক লোকে অতুল কীর্ত্তিলাভ করিয়াছেন।

৪৮০। চাতুর্ম্মাস্যে পশুবধের বিধান আছে; শ্রুতিতে ও অগ্নি মাংসাভিলাষী বলিয়া পরিকীর্ত্তি হইয়াছে। ব্রাহ্মণগণ যজ্ঞে মন্ত্রসংস্কৃত পশু সকল বধ করিয়া স্বর্গে গমন করিয়াছেন। পূর্ব্বে অগ্নি যদি মাংস-কাম না হইতেন, তাহা হইলে মাংস কদাপি লোকের ভক্ষ্য হইত না। আর মুনিগণও এবিষয়ের বিলক্ষণ বিধান করিয়া গিয়াছেন।

যে ব্যক্তি সর্ব্বদা বিধানানুসারে শ্রাদ্ধে দেবতা ও পিতৃগণের উদ্দেশে মাংস প্রদান করিয়া ভক্ষণ করে, তাহার মাংস ভোজন দোষাবহ নহে, প্রত্যুত শ্রুত্যানুসারে তাহাকে অমাংসাশী বলা যায়।

৪৮১। যেমন ব্রহ্মচারী ব্রাহ্মণ ঋতুকালে স্বীয় পত্নীতে গমন করিলে তাঁহার ব্রহ্মচর্য্যের হানি হয় না; তদ্রূপ বিধিবোধিত মাংসভক্ষণ করিলে কোনক্রমে তাহাকে পাপস্পর্শ করিতে পারে না।

৪৮২। অনেকে কৃষিকর্ম্মকে উৎকৃষ্ট বলিয়া থাকেন, কিন্তু ঐ কর্ম্মের অনুষ্ঠানকালে অনেক হিংসা করিতে হয়, পুরুষগণ লাঙ্গল দ্বারা ভূমীকর্ষণ করিতে করিতে বহুবিধ প্রাণিগণের প্রাণ সংহার করে। ব্রীহি প্রভৃতি যে সমস্ত বস্তুকে লোক বীজ কহে তৎসমুদই জীব।

৪৮৩। লোক পশুগণকে আক্রমণ পূর্ব্বক বধ ও তাহাদের মাংস ভক্ষণ এবং বৃক্ষ ও ওষধি সমুদয় ছিন্ন করে, কি বৃক্ষ কি ফল, কি জল, সকল বস্তুতেই বহুবিধ জীব আছে।

অনেক প্রাণী প্রাণিভক্ষণ দ্বারা জীবন ধারণ করে এবং এমন অনেক জীব জন্তু আছে, যাহারা পরস্পর পরস্পরকে পাইলে ভক্ষণ করে; মৎস্য-গণ মৎস্য ভক্ষণ করে। অতএব মাংস ভক্ষণের জন্য পশু হত্যায় কোনরূপ পাপ প্রবেশ করিতে পারে না।

৪৮৪। এই জগৎ বহুবিধ জীবে পরিপূর্ণ রহিয়াছে এ নিমিত্ত মনুষ্যগণ ভ্রমণ করিতে করিতে পদাঘাতে কত শত জীব জন্তুর প্রাণ সংহার করে এবং উপবিষ্ট ও শয়ান হইয়া জ্ঞাতসারে বা অজ্ঞাতসারে অনেকানেক প্রাণিগণের প্রাণ বিনষ্ট করে মৃত্যুর ভয়ে তাহা কখনও নিবারণ হইতে পারে না।

৪৮৫। সমুদয় পৃথিবী ও আকাশ জীবে পরিপূর্ণ অনুমাত্র ও প্রাণিগণ শূন্য স্থান নাই এই নিমিত্তই লোকে অজ্ঞাতসারে অবশ্যই তাহা-দিগকে বিনষ্ট করে।

৪৮৬। পূর্ব্বে মহাত্মারা অহিংসা পরমধর্ম্ম বলিয়া গিয়াছেন; কিন্তু দেখা যায় লোকমধ্যে কোন্ ব্যক্তি হিংসা না করে? বিশেষরূপে বিবেচনা করিয়া দেখিলে কেহই অহিংসক নাই।

৪৮৭। অহিংসানিরত যতিগণও হিংসা করিয়া থাকেন, তবে অহিংসার নিমিত্ত সাতিশয় যত্নবান থাকেন বলিয়া তাঁহাদের হিংসাদোষ অতি অল্প পরিমাণে উৎপন্ন হয়।

৪৮৮। পণ্ডিতাভিমানী মূঢ়গণ গুরুজনের নিন্দা করে।

৪৮৯। যে সকল ব্যক্তি স্বকর্ম্ম নিরত তাহারাই যশস্বী ও মানী।

৪৯০। স্বকর্ম্ম বিবেচনা করিয়া আপনার জীবিকোপায় পরিত্যাগ করা কর্ত্তব্য নহে, প্রত্যুত আপনার পূর্ব্বকৃত কর্ম্মের ফল বলিয়া তাহা দ্বারাই জীবিকানির্ব্বাহ করা কর্ত্তব্য।

৪৯১। স্বকর্ম্ম পরিত্যাগ করিলে অধর্ম্ম হয়, যে ব্যক্তি স্বকর্ম্ম নিরত, তাহাকে ধার্ম্মিক বলা যায়।

৪৯২। জন্মান্তরীণ কর্ম্মফল অবশ্যই ভোগ করিতে হয়, বিধাতা কর্ম্ম-নির্ণয়ে এইরূপ বিধিই নির্দ্দিষ্ট করিয়া গিয়াছেন, কিন্তু সেই কর্ম্ম নির্ণয় নানাপ্রকার কোন অশুভ কার্য্য উপস্থিত হইলে কি প্রকারে তাহা হইতে বিমুক্ত হইব ও কিরূপেই বা শুভ-কর্ম্মের অনুষ্ঠান করিব তাহা বুদ্ধিপূর্ব্বক পর্য্যালোচনা করা উচিত।

৪৯৩। দান, সত্যবাক্য কথন, শুশ্রূষা প্রভৃতি ধর্ম্মে সতত নিরত থাকা কর্ত্তব্য কখনও অভিমান বা কাহারও নিন্দা করা কর্ত্তব্য নহে।

৪৯৪। বৃদ্ধ-পরম্পরা কহিয়া থাকেন, বেদ-প্রমাণক ধর্ম্মই যথার্থ ধর্ম্ম, উহার গতি অতি সূক্ষ্ম, উহার শাখা বন্ধনও অনন্ত; প্রাণ-সঙ্কট ও বিবাহকাল উপস্থিত হইলে মিথ্যাবাক্য প্রয়োগ করা দোষাবহ নহে। এই প্রকার স্থলে মিথ্যা সত্যে ও সত্য মিথ্যায় পরিবর্ত্তিত হইয়া থাকে, অতএব যাহা সাধারণের একান্ত হিতজনক তাহাই সত্য।

৪৯৫। লোক যে কিছু শুভ বা অশুভ কর্ম্মের অনুষ্ঠান করে, কোন না কোন সময়ে অবশ্যই তাহার ফল ভোগ করিয়া থাকে।

৪৯৬। কেহ কেহ বিষম শোচনীয় দশায় পতিত হইয়া দেবগণকে সাতিশয় তিরস্কার করিয়া থাকে; কিন্তু সেই সমস্ত অনভিজ্ঞ লোকরা স্ব স্ব কর্ম্মদোষ দর্শন করে না।

৪৯৭। কৃপণ, শঠ, ও মূর্খর নিরবচ্ছিন্ন সুখ দুঃখের বিপর্য্যয় হইয়া থাকে, কিন্তু প্রজ্ঞা, গুরূপদেশ বা পৌরুষ এইরূপ লোক সকলকে কদাচ বিমুক্ত করিতে সমর্থ হয় না।

৪৯৮। যদি পুরুষকারের ফল স্বাধীন হইত, তাহা হইলে সকলেই আপন আপন প্রবৃত্তি সমুদয় চরিতার্থ করিতে পারিত। ধর্ম্মের

গতি কি সূক্ষ্ম, যাহা ধর্ম্মের নিতান্ত বিপরীত তাহাও ধর্ম্ম মধ্যে পরিগণিত হয়।

সংযতচিত্ত মতিমান্ কার্য্যদক্ষ, সাধু ব্যক্তিরাও স্ব স্ব কর্ম্মফল ভোগে বঞ্চিত হইয়া থাকেন। আর কেহ বা হিংসা ও প্রতারণা-পরতন্ত্র হইয়া নিরবচ্ছিন্ন সুখ স্বচ্ছন্দে কালযাপন করিতেছে, কেহ কেহ নিশ্চেষ্ট ও উপবিষ্ট থাকিয়া প্রভূত ধনের অধীশ্বর হইতেছে, কেহ বা অতিরিক্ত পরিশ্রম করিয়াও প্রাপ্য অর্থ প্রাপ্ত হইতেছে না।

লোক পুত্রের নিমিত্ত পরম শ্রদ্ধা ও ভক্তি সহকারে দেবার্চ্চনা ও তপোনুষ্ঠান করে, সেই পুত্র জননী গর্ভে দশমাস বাস করত ভূমিষ্ঠ হইয়া কুল কলঙ্কভূত হইয়া উঠে, কেহ বা পিতৃসঞ্চিত কল্যাণকর ধন ধান্য ও ভোগ সম্পন্ন হইয়া জন্মগ্রহণ করে, ইহলোকে মনুষ্যের রোগসকল স্ব স্ব কর্ম্ম প্রভাবেই প্রাদুর্ভূত হয় বটে, কিন্তু ব্যাধ যেমন মৃগগণকে বধ করে সুনিপুণ ঔষধ সম্পন্ন চিকিৎসকরা তেমন সেই সকল ব্যাধির প্রতিবিধান করিয়া থাকেন। কাহার বা আহার সামগ্রীর অভাব নাই কিন্তু সে গ্রহণী রোগগ্রস্ত হইয়া আহার করিতে সমর্থ হয় না। আবার কেহ বা ভুজবল প্রকাশ পূর্ব্বক বহুক্লেশে ভোজন দ্রব্য উপার্জ্জন করিয়া থাকে।

শোক মোহ পরিপ্লুত ও সমর-পরাঙ্মুখ লোক সকল এইরূপে প্রবল কর্ম্মপ্রবাহে পতিত হইয়া বারংবার পীড়িত ও অবশ হইতেছে, কিন্তু মৃত্যুমুখে নিপতিত বা জরাজীর্ণ হয় না, প্রত্যুত সকলেরই সর্ব্বকাম সম্পূর্ণ হইয়া থাকে। জিতেন্দ্রিয় ব্যক্তির অপ্রিয় কিছুই নাই, সকলেরই প্রাধান্য লাভের স্পৃহা আছে এবং সকলেই শক্ত্যানুসারে তদ্বিষয়ে একান্ত যত্ন করিয়া থাকে; কিন্তু উহা তদ্রূপ ঘটিয়া উঠে না। অনেককে তুল্য নক্ষত্র ও তুল্য মঙ্গল সম্পন্ন দেখিতে পাওয়া যায়, কিন্তু কর্ম্মানুসারে

তাহাদিগের ফলবৈষম্য দৃষ্ট হইয়া থাকে। কেহ বিশিষ্টরূপ চেষ্টা করিয়াও অভিলষিত কর্ম্ম সম্পাদনে স্বয়ং সমর্থ হয় না, কিন্তু সামান্যতঃ কতপ্রকার কর্ম্ম সিদ্ধি হইয়া থাকে। জীব নিত্য, শরীর অনিত্য। মৃত্যুকালে কেবল শরীরী নাশ হয়, কিন্তু কর্ম্ম নিবন্ধন জীব অন্যদেহে সংক্রান্ত হইয়া থাকে। সমস্তই কর্ম্ম ফল।

৪৯৯। দেহনাশ কালে জীবের মৃত্যু হয় না, কিন্তু মৃত্যু হইলে এই অমূলক কথা কেবল মূর্খরাই কহিয়া থাকে, জীব দেহ হইতে অন্তরিত হইয়া দেহান্তরে গমন করে, উহাই পঞ্চত্ব বলিয়া অভিহিত হয়। এই জীবলোকে জীবই কর্ম্মফল ভোগ করে তদ্বিষয়ে অন্যের অধিকার নাই। কর্ম্মের বিনাশ নাই, জীব যে কিছু শুভাশুভ কর্ম্ম সম্পাদন করে তাহারই ফল ভোগ করিতে হয়। মনুষ্য এই জীবলোকে জন্ম পরিগ্রহ করিয়া জন্মান্তরীণ কর্ম্মের ফল ভোগ করিয়া থাকে, তদনুসারে কেহ বা কর্ম্মানুসারে পুণ্য-কর্ম্ম দ্বারা পুণ্যাত্মা, কেহ বা পাপ-কর্ম্ম দ্বারা পাপাত্মা হয়।

৫০০। মনুষ্য জন্ম পরিগ্রহ করিয়া কর্ম্মবীজ সম্ভার সঞ্চয় করতঃ পুনরায় সঞ্জাত হয়। পুণ্য কর্ম্মকারী পুণ্য-যোনি ও পাপকর্ম্মকারী পাপ-যোনিতে উৎপন্ন হইয়া থাকে। জীব একমাত্র শুভকর্ম্ম প্রভাবে দেবত্ব ও শুভাশুভ উভয়বিধ কর্ম্মদ্বারা মনুষ্যত্ব লাভ করে। নিরয়গামী পাপাত্মা নিরবচ্ছিন্ন অশুভকর্ম্ম সম্পাদন দ্বারা তির্য্যগযোনি প্রাপ্ত হইয়া থাকে।

মনুষ্য জন্ম মৃত্যু ও জরাজনিত দুঃখপরম্পরা প্রভাবে নিরন্তর সন্তপ্ত হয় ও আত্মকৃত দোষে ক্রমাগত যোনি-সঞ্চরণ করিয়া থাকে এবং কর্ম্ম-নিবন্ধন সহস্র তির্য্যগযোনি ও নিরয়গামী হয়। তাহারা কালগ্রাসে

নিপতিত হইয়া আত্মকৃত সমস্ত অশুভ কর্ম্মদ্বারা একান্ত দুঃখিত হয় এবং সেই দুঃখ ভোগ করিবার নিমিত্ত অশুভযোনি প্রাপ্ত হইয়া থাকে। পরে পুনর্ব্বার গুরু অশুভকর্ম্ম সম্পাদন পূর্ব্বক অপথ্যভোজী রোগীর ন্যায় অশেষ ক্লেশ ভোগ করে।

৫০১। ইহলোকে দুখার্ত্তের সংখ্যাই অধিক; যাহাদিগকে সুখী বলিয়া বোধ হয়, বিশেষ অনুসন্ধান করিয়া দেখিলে তাহাদিগের সুখ নাম মাত্র।

৫০২। মনুষ্য দুর্ব্বিষহ ক্লেশ পরম্পরায় কর্ম্মের ভোগ ও বিষয় বাসনা নিবন্ধন চক্রবৎ নিরবচ্ছিন্ন এই সংসারে পরিভ্রমণ করিতেছে; কিন্তু সুখের লেশমাত্র প্রাপ্ত হয় না। যদি মানব বীতরাগ ও সৎকর্ম্ম-দ্বারা বিশুদ্ধ হয়, তাহা হইলে নিশ্চয় তপস্যা ও যোগসাধনে তাহার প্রবৃত্তি জন্মে এবং স্বকীয় বহুবিধ কর্ম্মবলে অনেকানেক লোক লাভ করিয়া থাকে। সেই সকল লোকে গমন করিয়া তাহার আর শোকের বশীভূত হইতে হয় না।

৫০৩। পাপপরায়ণ ব্যক্তি পাপাচরণ পূর্ব্বক ক্রমাগত উহাতেই লিপ্ত থাকে, কোনক্রমে মুক্ত হইতে পারে না অথচ পাপাচার পরিহার করিয়া পুণ্যকর্ম্ম সম্পাদনে তৎপর হইবে।

৫০৪। অসূয়াশূন্য কৃতজ্ঞ পুরুষ সুখ, ধর্ম্ম, অর্থ ও স্বর্গ প্রাপ্ত হয়েন।

৫০৫। সংস্কার সম্পন্ন, দান্ত, প্রাজ্ঞ ও জিতেন্দ্রিয় ব্যক্তি ইহলোক ও পরলোকে পরম সুখে কালাযপন করেন।

৫০৬। সজ্জনসমাচরিত ধর্ম্মের অনুষ্ঠান করিবে।

৫০৭। শিষ্টলোকের ন্যায় কার্য্যসাধন করা সর্ব্বতোভাবে কর্ত্তব্য।

৫০৮। লোককে ক্লেশ প্রদান না করিয়া আপনার জীবিকানির্ব্বাহ করিবে।

৫০৯। শাস্ত্রজ্ঞান সম্পন্ন শিষ্ট-প্রকৃতি মানবরা ধর্ম্মসঙ্কর ব্যতিরেকে কেবল স্বধর্ম্মানুসারে কর্ম্মানুষ্ঠান করিয়া থাকে। তাহারা ধর্ম্মবলে প্রীতি-লাভ ও ধর্ম্মকে আশ্রয় করিয়াই জীবিকানির্ব্বাহ করে এবং সেই ধর্ম্ম-সঞ্চিত ধন দ্বারা নানাবিধ গুণ প্রসবকারী কর্ম্মের অনুষ্ঠান করে।

৫১০। ধর্ম্মাত্মালোকের চিত্ত প্রসন্ন ও পরিশুদ্ধ হয়, তাহারা বন্ধু-গণের সহিত সন্তুষ্ট হইয়া পরলোকে অশেষ সন্তোষলাভ করে এবং ধর্ম্মের ফলস্বরূপ অভিলাষানুরূপ শব্দ, স্পর্শ, গন্ধ ও প্রভুত্ব প্রাপ্ত হয়। তাহারা ধর্ম্মের ফললাভে পরিতৃপ্ত না হইয়া জ্ঞান প্রভাবে নির্ব্বেদ প্রাপ্ত হইয়া থাকে।

৫১১। প্রজ্ঞাবান ব্যক্তি পৃথিবীতলে দোষাদির বশীভূত হয় না, প্রত্যুত তিনি বিষয়রস আস্বাদনে বিরক্তিভাব প্রকাশ করেন এবং কোন ক্রমেই স্বধর্ম্ম পরিত্যাগ করেন না; তিনি লোক সকলকে বিনশ্বর বিলোকন করিয়া সর্ব্ব পরিত্যাগে কৃতসঙ্কল্প হইয়া পরিশেষে মোক্ষলাভের উপায় উদ্ভাবন পূর্ব্বক তৎসাধনে যত্নশীল হয়েন।

৫১২। মনুষ্য বৈরাগ্য অবলম্বন ও পাপকর্ম্ম পরিত্যাগ করিয়া সনাতন ধর্ম্ম ও মোক্ষ লাভ করে।

৫১৩। তপস্যা এবং মুক্তির আদিকারণ নাম এবং দম, তদ্দ্বারা মনুষ্য অভিলষিত সমস্ত বস্তুই প্রাপ্ত হইয়া থাকে। ইন্দ্রিয় নিরোধ সত্য ও দম দ্বারা পরমোৎকৃষ্ট ব্রহ্মপদ প্রাপ্ত হয়।

৫১৪। মনুষ্যের মন প্রথমতঃ রূপ, রস, গন্ধ প্রভৃতির বিজ্ঞানার্থ প্রবর্ত্তিত হয়, পরিশেষে তদ্বিষয়ে কৃতকার্য্য হইয়া রাগ ও দ্বেষ ভজনা

করে। অনন্তর তন্নিমিত্ত যত্ন, মহৎ মহৎ কার্য্যারম্ভ এবং পুনঃ পুনঃ অভিলষিত রূপ রস গন্ধাদি সেবা করিয়া থাকে। পরে রাগ, দ্বেষ ও মোহ যথাক্রমে প্রাদুর্ভূত হইয়া উঠে। লোভাভিভূত ও রাগদ্বেষ বিমোহিত ব্যক্তির যথার্থ ধর্ম্ম বুদ্ধি তিরোহিত হইয়া কপট ধর্ম্মে প্রবৃত্তি জন্মে। তখন সে কপট ধর্ম্মাচরণে প্রবৃত্ত হইয়া কুটিল ব্যবহার দ্বারা ধনোপার্জ্জন করিতে থাকে, এই রূপে ধনাগম সিদ্ধ হইলে, বুদ্ধি তাহাতে আসক্ত হয় এবং পাপচিকীর্ষা উত্তরোত্তর প্রবল হইয়া উঠে। সেই সমদমাদি শূন্য, বেদমার্গ পরিভ্রষ্ট, বন্ধুবান্ধব ও পণ্ডিতগণ কর্ত্তৃক নিবারিত হইলেও 'আমি নির্লিপ্ত ও উদাসীন, বলিয়া আত্মপরিচয় প্রদান করে।

৫১৫। পাপচিন্তা, পাপকথন ও পাপাচরণ এই ত্রিবিধ, মনুষ্যের রাগদ্বেষ জনিত অধর্ম্ম।

৫১৬। অধর্ম্ম-প্রবৃষ্ট ব্যক্তির সদ্‌গুণ সকল বিনষ্ট হয়।

৫১৭। পাপকর্ম্মকারী ব্যক্তিরা পাপীর সহিত মিত্রতা করিয়া দুঃখভোগ করতঃ পরিশেষে বিপন্ন লইয়া উঠে। এইরূপে পাপী হয়।

৫১৮। যে ব্যক্তি সমুদয়দোষ সবিশেষ পর্য্যালোচনা করত কি সুখ কি দুঃখ, সকল অবস্থাতেই সাধু ব্যবহার করে, তাহার বুদ্ধি ধর্ম্মে সাতিশয় অনুরক্ত হয়।

৫১৯। এই প্রত্যক্ষ প্রমাণসিদ্ধ স্থাবর জঙ্গমাত্মক জগৎ কোন-ক্রমেই কর্ম্ম লভ্য নহে। সচরাচর বিশ্বই ব্রহ্মস্বরূপ, ব্রহ্ম আকাশ প্রভৃতি মহাভূতাত্মক, তাহার পর উৎকৃষ্ট বস্তু আর কিছুই নাই। আকাশ বায়ু অগ্নি জল এবং পৃথিবী এই পাঁচটি মহাভূত। শব্দ, স্পর্শ, রূপ, রস এবং গন্ধ এই কয়েকটি মহাভূতের গুণ। ভারত্ব মন্দ্রত্ব প্রভৃতি শব্দাদির গুণ সকলও পরস্পর সংক্রান্ত হইয়া থাকে, শব্দ স্পর্শাদি পূর্ব্ব

পূর্ব্ব গুণ সকল পৃথিব্যাদি তিনটি গুণীতে যথাক্রমে বর্ত্তমান আছে। ষষ্ঠের নাম চেতনা, তাহা মন বলিয়া অভিহিত হয়। সপ্তমী বুদ্ধি; তৎপরে অহঙ্কার, পঞ্চ ইন্দ্রিয়, জীবাত্মা, সত্ত্ব, রজ এবং তম এই সপ্তদশ রাশি মায়াসংক্রান্ত। মন, বুদ্ধি পঞ্চ ইন্দ্রিয় তদ্‌গ্রাহ্য শব্দাদি পঞ্চ, মন্তব্য বোদ্ধব্য, আকাশাদি পঞ্চ, আত্মা অহঙ্কার ও গুণত্রয় এই চতুর্ব্বিংশতিগণ; ইহার মধ্যে কতকগুলি ইন্দ্রিয় গ্রাহ্য কতকগুলি অতিন্দ্রিয়।

৫২০। ভূমি, জল, তেজ, বায়ু, আকাশ, এই পঞ্চ মহাভূত।
শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ এই পাঁচটি পৃথিবীর গুণ।
শব্দ স্পর্শ রূপ ও রস এই চারিটি জলের গুণ।
শব্দ, স্পর্শ, রূপ এই তিনটি তেজের গুণ।

শব্দ এবং স্পর্শ এই দুইটি বায়ুর গুণ আর একমাত্র শব্দ আকাশের গুণ। এই পঞ্চভূত গুণ পঞ্চভূতে সন্নিহিত হইয়া পঞ্চদশ সংখ্যা হয়।

৫২১। জরায়ুজাদি ভূত সমূহে যে লোক সকল প্রতিষ্ঠিত আছে, তাহারা পরস্পর পৃথক্ পৃথক্ হইয়া থাকে না। সর্ব্বদা একত্র অবস্থিতি করে। যখন ভূত সকল দেহলাভ ভাবনা করে, তখন দেহী দেহান্তর প্রাপ্ত হয়, কিন্তু ভূতের পরস্পর বিয়োগ হয় না। সমুদয় ভূতই আনু-পূর্ব্বিক তিরোহিত হয় এবং আনুপূর্ব্বিক আবির্ভূত হইয়া থাকে। যদ্দ্বারা স্থাবর জঙ্গমাত্মক জগৎ পরিব্যাপ্ত রহিয়াছে, সেই পঞ্চভৌতিক ধাতু সকল সর্ব্বত্র দৃষ্ট হইয়া থাকে। যে যে বস্তু ইন্দ্রিয়গ্রাহ্য তাহাই ব্যক্ত আর যাহা অনুমেয় ও অতীন্দ্রিয়, সেই বস্তু অব্যক্ত দেহী শব্দাদি গ্রাহক এই সমস্ত ইন্দ্রিয় ধারণ করিয়া পরিতৃপ্ত হয়েন, তিনি সমুদয় লোক ব্যাপ্ত সোপাধিক আত্মা এবং আত্মাতে বিলীন প্রারব্ধ কর্ম্মে আবদ্ধ হইয়া দেহপাত পর্য্যন্ত ভূত সকলকে প্রত্যক্ষ করিয়া থাকেন। তিনি

নিরূপাধিহেতু ব্রহ্মস্বরূপ হইয়া সকল অবস্থায় সর্ব্বভূতকে অবলোকন করেন, কিন্তু কদাচ কর্ম্মে লিপ্ত হয়েন না। যিনি মায়াত্মক ক্লেশ অতিক্রম করিয়াছেন তিনি লোকের জীবনাত্মিকা বৃত্তি-প্রকাশক জ্ঞান দ্বারা পরম পুরুষার্থ মোক্ষপদ প্রাপ্ত হয়েন। যিনি অনাদিনিধন স্বয়ম্ভু, অব্যয়, অনুপম এবং অমূর্ত্ত, তাঁহাকেই বেদ ভগবান ও বুদ্ধিমান বলিয়া থাকে।

৫২২। ইন্দ্রিয় সংযম করিলেই তপস্যা হয় উহা ভিন্ন তপোনুষ্ঠানের আর কোন প্রকার উপায় নাই।

ইন্দ্রিয়ই স্বর্গ ও নরকের কারণ, ইন্দ্রিয় নিগ্রহ করিলে স্বর্গ ও ইন্দ্রিয় পরতন্ত্র হইলে নরক লাভ হইয়া থাকে। ইন্দ্রিয় বারণের নামই যোগ বিধি।

ইন্দ্রিয় সংসর্গে রাগদ্বেষাদিরূপ দোষ-সংস্রব হয় এবং তাহাদিগের সংযমে সিদ্ধিলাভ হইয়া থাকে।

যে ব্যক্তি মন প্রভৃতি ছয় ইন্দ্রিয়কে বশীভূত করিতে সমর্থ হয়েন, তিনি কদাপি অনর্থমূল পাপে লিপ্ত হয়েন না।

৫২৩। পুরুষের শরীর রথ, আত্মা নিয়ন্তা এবং ইন্দ্রিয় সকল অশ্ব-স্বরূপ হইয়াছে। ধীরব্যক্তি অপ্রমত্ত হইয়া দান্ত ও সদশ্ব সংযোজিত রথাধিরূঢ় রথীর ন্যায় ইন্দ্রিয়গণ দ্বারা পরমসুখে সঞ্চরণ করেন। যে ধীর পুরুষ আত্মনিষ্ঠ একান্ত প্রমত্ত ইন্দ্রিয় স্বরূপ অশ্বগণের রশ্মি ধারণ করিতে সমর্থ হয়েন, তিনি উৎকৃষ্ট সারথি। যেমন বিমুক্ত অশ্বগণ পথিমধ্যে চপলতা প্রকাশ করিলে তাহাদিগের ধৈর্য্য সম্পাদন করা সারথির কার্য্য সেইরূপ ইন্দ্রিয় সকল উচ্ছৃঙ্খল হইলে ধীরতা বা তাহাদিগকে বশীভূত করা সাধু ব্যক্তির অবশ্য-কর্ত্তব্য। যেমন প্রবল অনিল নৌকাকে জলমগ্ন করে তদ্রূপ ইন্দ্রিয়পরতন্ত্র মন মনুষ্যের বুদ্ধি হরণ করে। বিষয়াসক্ত

ব্যক্তিরা মোহবশতঃ শব্দাদি বিষয় জনিত সুখ ভোগই উপাদেয় ও বীতরাগ হইয়া অতি হেয় বলিয়া থাকে, কিন্তু সেই সকল বিষয়ের দোষ দর্শনে যাঁহারা বীতরাগ হইয়াছেন তাঁহারাই ধ্যান জনিত উৎকৃষ্ট ফল ভোগ করেন।

৫২৪। সত্ব, রজ ও তমো গুণের মধ্যে তমোগুণ মোহাত্মক, রজোগুণ সকলের প্রবর্ত্তক এবং সত্বগুণ সাতিশয় প্রতিভাত হয় বলিয়া সর্ব্বশ্রেষ্ঠ।

৫২৫ অবিদ্যা বহুল, প্রবলেন্দ্রিয়, স্বপ্নদর্শন বিবেক বিধুর মোহাভিভূত, রোষপরবশ ও অলস ব্যক্তিরাই তমোগুণান্বিত। যাঁহার বাসনা অত্যন্ত বলবতী, অভিমানের পরিসীমা নাই, যিনি অসূয়াশূন্য, উত্তম মন্ত্রী এবং আপনাকে মহৎ বলিয়া বোধ করেন, তিনি রজোগুণ বিশিষ্ট। যে ব্যক্তি ধীর সর্ব্বত্র সুপরিচিত, বিষয়-বাসনা বিরহিত ক্রোধ বিবর্জ্জিত, দান্ত, ধীশক্তি সম্পন্ন ও অসূয়া শূন্য তিনিই সত্বগুণাস্পদ। সাত্বিক ব্যক্তি লোক ব্যবহার সন্দর্শনে অত্যন্ত বিরক্ত হয়েন, তিনি জ্ঞাতব্য বিষয় বুঝিতে পারিয়া রজোগুণ ও তমোগুণের কার্য্যকে নিন্দা করেন।

৫২৬। বিরাগের লক্ষণ পূর্ব্বেই প্রকাশ পায় অন্তঃকরণে বৈরাগ্যের সঞ্চার হইলে অহঙ্কার মৃদুভাব অবলম্বন করে; অন্তঃকরণ সরল ও প্রসন্ন হইয়া উঠে, তখন আর তাহার মানাপমানজ্ঞান এবং কোন বিষয়ে কোন প্রকার সংশয় থাকে না।

৫২৭। যদি শূদ্রযোনি সম্ভূত ব্যক্তিও সদগুণ সম্পন্ন হয় তাহা হইলে সে বৈশ্যত্ব ও ক্ষত্রিয়ত্ব লাভ করিতে পারে এবং সেই আর্জ্জব সম্পন্ন ব্যক্তির ব্রহ্মজ্ঞান জন্মে।

৫২৮। বিজ্ঞানোপাধিক বহ্নি চিদাত্মাকে আশ্রয় করিয়া শরীরকে সচেতন করে; প্রাণ বিজ্ঞান ও চিদাত্মার সহিত মিলিত হয়; বিজ্ঞানাত্মা, চিদাত্মা ও প্রাণের সমষ্টিই জীবাত্মা; ইহাতেই ভূত, ভবিষ্যত ও বর্ত্তমান সমুদয় প্রতিষ্ঠিত আছে, ইনি সর্ব্বভূতের শ্রেষ্ঠ এবং সকলের কারণ; আমরা ইহাঁর উপাসনা করিয়া থাকি। এই জীবই সর্ব্বভূতের আত্মা; ইনিই সনাতন পুরুষ; ইনিই মহান্ বুদ্ধি, অহঙ্কার, ও শব্দাদি বিষয়। ইহাঁর দ্বারাই লোক সকলের আন্তরিক ও বাহ্য চেষ্টা সম্পন্ন হয়। ইনি উপাধির আবেশ প্রভাবে জীবভাব লাভানন্তর জঠরানল আশ্রয়পূর্ব্বক মূত্রাশয় ও পুরীষাশয়ে পৃথক্ পৃথক্ গতিলাভ করেন মূত্রও পুরীষরাশি বহন করিয়া অপান বায়ু পরিবর্ত্তিত হইয়া থাকে, সেই এক অপান বায়ু প্রযত্ন, কর্ম্ম ও বল এই ত্রিবিধ বিষয়ে বিদ্যমান থাকে। অধ্যাত্মবেত্তা মহাত্মারা তাহাকেই উদান বায়ু বলিয়া কীর্ত্তন করেন। আর যে বায়ু মনুষ্যের শরীর সন্ধিতে সন্নিবিষ্ট আছে, তাহাই ধ্যান বলিয়া অভিহিত হয়।

ত্বগাদি মধ্যে ব্যাপ্ত জঠরানল বায়ুপ্রেরিত হইয়া অন্নাদি রস, শোণিতাদি ধাতু ও পিত্তাদিদোষ সমুদয় পরিণত করিয়া সঞ্চরণ করিতেছে। প্রাণাদি বায়ুর একত্র সন্নিপাত হেতু সজ্ঘর্ষণ জন্মে; সেই সজ্ঘর্ষণ জনিত উষ্মাকেই জঠরাগ্নি কহে, উহাতেই দেহিদিগের অন্নাদি ভুক্ত বস্তু সকল পরিপাক হইয়া থাকে। সমান ও উদান মধ্যে প্রাণ ও অপান বায়ু সমাহিত আছে, তন্নিমিত্ত প্রাণ, অপান ও সমান সপ্ত বায়ুর সজ্ঘর্ষণ জনিত অনল ধাতুময় দেহকে সম্যক পরিবর্দ্ধিত করিতেছে। সেই অগ্নির পায়ু পর্য্যন্ত প্রদেশকে অপান বলিয়া নির্দ্দেশ করে। সেই অপান হইতে দেহিদিগের প্রাণাদি পঞ্চ বায়ুর প্রবাহ সঞ্জাত হইতেছে। অগ্নিবেগে উর্দ্ধগামী প্রাণ অপনাস্তে প্রতিহত ও উর্দ্ধে উত্থিত হইয়া পুনর্ব্বার

অগ্নিকে উৎক্ষিপ্ত করে। নাভির অধোভাগ পাকস্থলি ও ঊর্দ্ধভাগ আমাশয়। নাভিমধ্যে প্রাণ সকল প্রতিষ্ঠিত আছে। শরীরস্থ নাড়ী সকল প্রাণ প্রভৃতি দশবিধ বায়ুদ্বারা প্রেরিত ও হৃদয় হইতে ঊর্দ্ধ অধঃ ও তির্য্যগভাবে প্রবৃত্ত হইয়া অন্নরস সকল বহন করিতেছে। জিতক্লম ও ধীর যোগীরা এই নাড়ীপথ দ্বারা ব্রহ্মকে লাভ করিয়া থাকেন এবং মস্তকে আত্মাকে ধারণ করেন। এইরূপে সর্ব্বদেহে প্রাণ ও অপান বায়ু বিস্তীর্ণ রহিয়াছে। লিঙ্গ শরীরাত্মক ও প্রাণাদি ষোড়শকলা সম্পন্ন, সুতরাং মূর্ত্তিমান আত্মাকে নিত্য যোগবলে অবগত হইবে। স্থালি সমাহিত অগ্নির ন্যায় যিনি ষোড়শ কলায় নিরন্তর অবস্থিত করেন, তাঁহাকে আত্মা বলিয়া জানিবে, পদ্ম পত্রস্থ জল বিন্দুর ন্যায় যিনি ষোড়শ কলায় নিরন্তর অবস্থিত করেন, তাঁহাকে আত্মা বলিয়া জানিবে, পদ্ম পত্রস্থ জল বিন্দুর ন্যায় যিনি ষোড়শ কলায় নিরন্ত অবস্থিতি করেন, তিনিই নিত্য পরমাত্মা ও যোগলভ্য, জীবাত্মা সত্ব, রজ ও তমোগুণের আশ্রয় ও নিগুর্ণ পরমাত্মার বশম্বদ জড় শরীরাদি জীবের উপভোগ্য বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন। আত্মজ্ঞানীরা সেই আত্মাকে জীব ও ঈশ্বর অপেক্ষা উৎকৃষ্ট এবং সপ্তভুবন প্রবর্ত্তক বলিয়া কীর্ত্তন করেন। এইরূপে ভূতাত্মা সর্ব্বভূতে প্রকাশমান হইতেছেন। জ্ঞানবানরা সূক্ষ্ম-বুদ্ধিদ্বারা তাঁহাকে দর্শন করিয়া থাকেন। চিত্তের প্রসন্নতাবলে শুভাশুভ সমুদায় কর্ম্মই বিনষ্ট হইয়া যায় পরিশেষে সেই বিশুদ্ধচিত্ত ব্যক্তি ব্রহ্মসাক্ষাৎকার জনিত অনন্ত সুখভোগ করেন। যেমন পরিতৃপ্ত ব্যক্তি পরম-সুখে নিদ্রিত হয় এবং সমীরশূন্য প্রদেশে সুচারুরূপে প্রদীপিত দীপ যেমন সমুজ্জ্বল হইতে থাকে, আত্ম-প্রসাদশালী ব্যক্তিও তদ্রূপ লক্ষিত হয়েন। অল্পাহারি বিশুদ্ধচিত্ত পুরুষ পূর্ব্বরাত্রিতেই হউক বা পর রাত্রিতেই হউক, নিরন্তর যোগসাধন ও হৃদয়ে আত্মাকে সন্দর্শন

করতঃ প্রদীপ্ততর দীপের ন্যায় মনোদীপ দ্বারা নির্গুণ আত্মাকে অবলোকন করিয়া মুক্তিলাভ করেন।

৫২৯। সকল প্রকার উপায় উদ্ভাবন পূর্ব্বক ক্রোধ ও লোভকে বশীভূত করিলে লোকের পবিত্রতা সম্পাদন হইয়া থাকে, তপস্যা কেবল সেতু স্বরূপ বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে ক্রোধ উপস্থিত হইলে তপস্যা হয় না, মাৎসর্য্যের উদয় হইলে ধর্ম্মলাভ হয় না, মানাপমানের ভয় করিলে বিদ্যালাভ হয় না ও প্রমত্ত হইলে ধর্ম্মসাক্ষাৎকার লাভ হয় না, অতএব উক্ত দোষ সকল পরিত্যাগ করিবে।

৫৩০। অনৃশংসতাই উৎকৃষ্ট ধর্ম্ম।
ক্ষমাই পরম বল।
আত্মজ্ঞানই অতি প্রধান জ্ঞান।
সত্যই পরম পবিত্র ব্রত।

৫৩১। যাহা সাধারণের হিতজনক তাহাই সত্য, সত্যই শ্রেয়োলাভের অদ্বিতীয় উপায়, সত্য প্রভাবেই যথার্থ জ্ঞান ও হিতসাধন হয়।

৫৩২। যাঁহার সকল অনুষ্ঠানই কামনা শূন্য আর যিনি বিষয় বাসনা সকল একবারে বিসর্জ্জন করিয়াছেন তিনিই যথার্থ বুদ্ধিমান ও উদাসীন।

৫৩৩। ভোগতৃষ্ণাতে চিত্তের ঔদাস্য হইলে ক্রমে ক্রমে ব্রহ্মে প্রীতি জন্মে, তাঁহাকেই যোগসংজ্ঞিত ব্রহ্মসংযোগ বলিয়া জানিবে।

৫৩৪। সকলের সহিত মৈত্রীভাব সংস্থাপন করিবে, কোন প্রাণীর হিংসা ও কদাচ কাহারও সহিত বিবাদ করিবে না।

৫৩৫। বুদ্ধিপূর্ব্বক প্রতিগ্রহ পরিত্যাগ করিয়া ইহকাল ও পরকালে বৈরাগ্য অবলম্বন করতঃ সতত যতব্রত হইবে।

৫৩৬। অকিঞ্চিনত্ব, সন্তোষ, নিরাশিত্ব, আচাপল্য ও আত্মজ্ঞান এই কয়েকটি বস্তুই সর্ব্বোৎকৃষ্ট, ইহাদিগকে হৃদয়ে অবকাশদান করা অবশ্য কর্ত্তব্য।

৫৩৭। তপঃপরায়ণ, দান্ত, সংযতাত্মা, অজিত, জয়াভিলাষী ও নিস্পৃহ মুনিগণের সহিত সর্ব্বদা সঙ্গত হইবে।

৫৩৮। যিনি সুখ দুঃখ সমুদয় পরিত্যাগ পূর্ব্বক সর্ব্ব বিষয়ে একান্ত নিস্পৃহ, তিনিই গুণাগুণ সম্পন্ন, ললনাদি সঙ্গহীন জীবাত্মনিস্পাদ্য, জ্ঞানাধিগম্য, স্বর্গাদিসুখ বিসিষ্ট এবং জ্ঞাতা, জ্ঞান ও জ্ঞেয়স্বরূপ ব্রহ্মলাভ করিতে সমর্থ হয়েন।

৫৩৯। ইঁহারা আমার পিতামাতা, আমি ইহাদিগকে দেবতার তুল্য বিবেচনা করি, দেবগণের উদ্দেশ্যে যাহা যাহা করিতে হয়, তৎসমুদয়ই ইঁহাদের সমীপেই সম্পন্ন করিয়া থাকি। যেমন ইন্দ্রাদি দেবগণ সর্ব্ব লোকের পূজনীয় তদ্রূপ এই বৃদ্ধ দম্পতি আমার অর্চ্চনীয়। ব্রাহ্মণগণযেমন দেবগণের নিমিত্ত উপহার আহরণ করিয়া থাকি। এই পিতামাতা আমার পরম দেবতা-স্বরূপ, আমি ইহাদিগকে নানাবিধ পুষ্প, ফল ও রত্ন দ্বারা সতত পরিতুষ্ট করি। আমার ভার্য্যা, পুত্র ও সুহৃজ্জন ও প্রাণ এই সমুদয় ইহাদিগের সেবার নিমিত্ত আছে। আমি পুত্র-কলত্র সমভিব্যাহারে সতত ইহাদিগের শুশ্রূষা করি। আমি স্বয়ং ইহাদিগকে স্নান করাইয়া পদপ্রক্ষালন পূর্ব্বক স্বহস্তে আহার প্রদান করি। সতত ইহাদিগের অনুকূল বাক্য প্রয়োগ করি। অপ্রিয় বাক্য কদাচ আমাব মুখ হইতে বিনির্গত হয় না। অধিক কি ইহা-দিগের প্রিয়কর্ম্মানুষ্ঠানের নিমিত্ত যদি অধর্ম্মাচরণ করিতে হয়, তথাপি আমি তাহাতে পরাঙ্মুখ হই না।

আমি পিতামাতাকে ধর্ম্ম-স্বরূপ জ্ঞান করিয়া আলস্য পরিত্যাগ পূর্ব্বক অনন্যমনে সতত তাঁহাদিগের শুশ্রূষা সম্পাদন করিয়া থাকি। পিতা, মাতা, অগ্নি, আত্মা ও উপদেষ্টা এই পাঁচ জনের প্রতি সম্যকরূপ সদ্ব্যবহার করিলে প্রত্যহ অগ্নিসেবা সম্পন্ন হয়। গৃহস্থ ব্যক্তির এইরূপ নিত্যধর্ম্ম প্রতিপালন করা অবশ্য কর্ত্তব্য।

৫৪০। অপ্রমত্তচিত্তে পিতামাতার সেবা করা কর্ত্তব্য। উহা অপেক্ষা উৎকৃষ্ট কর্ম্ম আর কিছুই নাই।

৫৪১। এই জগতীতলে সহস্রের মধ্যে একজন ধর্ম্মজ্ঞ হয়েন কি না সন্দেহ।

৫৪২। মূঢ় ব্যক্তি কখনই ধর্ম্মাধর্ম্ম নির্ণয় করিতে বা উহার উপদেশ দিতে পারে না।

৫৪৩। মনুষ্য সর্ব্বদাই সুখ-দুঃখ প্রাপ্ত হইয়া থাকে, অতএব উৎকণ্ঠিত হওয়া সর্ব্বতোভাবে অনুচিত।

৫৪৪। পাতিত্যজনক, কুক্রিয়াসক্ত, দাম্ভিক ব্রাহ্মণ প্রাজ্ঞ হইলেও শূদ্র সদৃশ হয়, আর যে শূদ্র সত্য, দম ও ধর্ম্মে সতত অনুরক্ত তাহাকে ব্রাহ্মণ বিবেচনা করা কর্ত্তব্য। কারণ ব্যবহারেই ব্রাহ্মণ হয়।

৫৪৫। মনুষ্যরা কর্ম্মদোষ বশতঃ দুর্গতি লাভ করিয়া থাকে।

৫৪৬। জ্ঞান দ্বারা মানসিক দুঃখ ও ঔষধ দ্বারা শারীরিক দুঃখ নিবারিত হয়, এই জ্ঞান স্থবির ব্যক্তির ন্যায় বালকদিগের অন্তঃকরণে সমুদিত হয় না।

৫৪৭। অল্পবুদ্ধি মনুষ্যরাই ইষ্ট বিয়োগ ও অনিষ্ট সংযোগে দুঃখিত হয়।

৫৪৮। সকল ভূতই সুখ, দুঃখ ও মোহ সংযুক্ত ও বিযুক্ত হইয়া থাকে, অতএব তন্নিমিত্ত শোক করা নিতান্ত অনুচিত।

৫৪৯। লোক অনিষ্টপাত দর্শনে অত্যন্ত বিরক্ত হয়, কিন্তু যদি উপক্রমে অবগত হইতে পারে, তাহা হইলে অনিষ্টপাতের চেষ্টা করিতে পারে।

৫৫০। শোক করিলে কেবল পরিতাপ ভিন্ন আর কিছুই লাভ হয় না।

৫৫১। যাঁহারা সুখ দুঃখ উভয়ই পরিত্যাগ করিতে সমর্থ হয়েন, সেই জ্ঞানতৃপ্ত মনীষী মহাপুরুষরাই যথার্থ সুখী।

৫৫২। অসন্তোষ অতি হেয় পদার্থ, উহার অন্ত নাই, মূঢ় লোকরাই নিরন্তর সেই অসন্তোষের পরবশ থাকে, কিন্তু পণ্ডিতগণের চিত্তক্ষেত্রে অশেষ সুখনিদান সন্তোষ বদ্ধমূল হইয়া সর্ব্বদা বাস করে, তাঁহারা দুর্গতি প্রাপ্ত হইলেও কখনও শোকাভিভূত হয়েন না।

৫৫৩। জ্ঞানী ব্যক্তির বিষণ্ণ হওয়া কোনক্রমে উচিত নহে ; কারণ বিষাদ তীব্রতর বিষ-স্বরূপ। যেমন ক্রোধান্ধ ভুজঙ্গ বালককেও দংশন করে, তদ্রূপ বিষাদ নির্ব্বোধ ব্যক্তির প্রাণ সংহার করে। বিষাদ বিক্রম সময়ে যাহাকে অভিভূত করে, সে তেজোবিহীন, সুতরাং তাহার পৌরুষ থাকে না।

৫৫৪। কর্ম্ম করিলে অবশ্যই তাহার ফল ভোগ করিতে হয়, অতএব দুঃখ উপস্থিত হইয়াছে বলিয়া ঔদাস্য করা অবিধেয় ; কেন না অন্তঃকরণে নির্ব্বেদ উপস্থিত হইলে কিছুমাত্র প্রতিভা থাকে না। অতএব দুঃখ হইতে বিমুক্ত হইবার উপায় উদ্ভাবন করা সর্ব্বতোভাবে কর্ত্তব্য।

৫৫৫। লোকরহিত হইয়া কার্য্য করিলে কদাচ দুঃখ বা বিপদ উপস্থিত হয় না।

৫৫৬। যে ব্যক্তি জীবের বিনশ্বরত্ব চিন্তা করিয়া জ্ঞানের পরাকাষ্ঠা প্রাপ্ত হয়েন, তাঁহারা কদাচ শোকাভিভূত হয়েন না, প্রত্যুত সদ্গতি লাভ করেন।

৫৫৭। এক সময়ে কৃষ্ণের মহিষী সত্যভামা দ্রৌপদীকে জিজ্ঞাসা করিয়াছিলেন, হে দ্রৌপদি! তুমি লোকপাল সদৃশ, সুদৃঢ় কলেবর মহাবীর পাণ্ডবগণের সহিত কিরূপ ব্যবহার করিয়া থাক? তাঁহারা যে কখনই তোমার প্রতি ক্রোধান্বিত হয়েন না, প্রত্যুত ঈদৃশ বশীভূত হইয়াছেন যে, তোমা ভিন্ন আর কাহাকেও মনে করেন না, ইহার কারণ কি? সোমবারাদি ব্রতচর্য্যা, উপবাসাদি-রূপ তপ, সম, সঙ্গমাদিতে স্নান, মন্ত্র, ঔষধ, কামশাস্ত্রোক্ত বশীকরণ বিদ্যা, অচ্যুত তরুণ্যাদি, জপ, হোম বা অজ্ঞানাদি ঔষধ, ইহার কোন উপায়ের প্রভাবে পাণ্ডবগণ তোমার এতাদৃশ বশীভূত হইয়াছেন? হে পাঞ্চালি! এক্ষণে তুমি আমাকে এরূপ কোন যশস্য ও সৌভাগ্যজনক উপায় বল, যদ্দ্বারা আমি আমার স্বামী কৃষ্ণকে নিরন্তর বশীভূত করিয়া রাখিতে পারি। তখন পতিব্রতা দ্রৌপদী কহিতে লাগিলেন, "হে সত্যভামে! তুমি আমাকে যেরূপ ব্যবহারে বিষয় জিজ্ঞাসা করিলে অসৎ স্ত্রীগণই ঐরূপ আকার করিয়া থাকে; অতএব কিরূপে উহার উত্তর প্রদান করিব? তুমি বুদ্ধিমতী বিশেষতঃ কৃষ্ণের মহিষী, ইদৃশ বিষয়ে সংশয় বা প্রশ্ন করা তোমার উচিত নহে। দেখ স্বামী পত্নীকে মন্ত্রপরায়ণ জানিতে পারিলে গৃহস্থিত সর্পের ন্যায় সতত উদ্বিগ্ন থাকেন। উদ্বিগ্ন ব্যক্তির শান্তি নাই, অশান্ত লোক কখনই সুখলাভ করিতে সমর্থ হয় না। জিঘাংসু ব্যক্তিরাই উপায় দ্বারা রোষৎপাদন বা তাহাকে বিষ প্রদান

করিয়া থাকে। লোক জিহ্বা বা ত্বকদ্বারা যে সমস্ত বস্তু সেবন করে তৎসমুদয় চূর্ণ বিশেষে মিশ্রিত করিয়া প্রদান করিলে অবশ্যই প্রাণ-সংহার হয়।

অনেক পাপপরায়ণা কামিনী স্বামীদিগকে বশ করিবার নিমিত্ত ঔষধ প্রদান করায় তাহাদিগের মধ্যে কেহ কেহ জলোদরগ্রস্ত, কেহ কেহ বা কুষ্ঠী, কেহ বা পলিত, কেহ বা পুরুষত্ব রহিত, কেহ বা জড়, কেহ বা অন্ধ, কেহ বা বধির হইয়া গিয়াছে। কামিনীগণের কদাপি স্বামীর বিপ্রিয়াচরণ কর্ত্তব্য নহে। আমি আমার স্বামী পাণ্ডবগণের প্রতি যেরূপ ব্যবহার করি তাহা শ্রবণ কর। আমি ক্রোধ ও অহঙ্কার পরিত্যাগপূর্ব্বক সতত স্বামীর সেবা করিয়া থাকি। অভিমান পরিহার পূর্ব্বক প্রণয় প্রকাশ করিয়া অনন্যমনে পতির চিত্তানুবর্ত্তন করি। দুর্ব্বাক্য প্রয়োগ ও দূরবেক্ষণে সতত শঙ্কিত থাকি। কদাপি দ্রুত পাদ-সঞ্চারে মন্দরূপে গমন বা কুৎসিত রূপে উপবেশন করি না এবং আমার স্বামিগণ সেই সূর্য্যসম তেজস্বী অরাতি নিপাতন মহারথ পাণ্ডবগণের ইঙ্গিতজ্ঞ হইয়া সতত সেবা করি। কি দেব, কি গন্ধর্ব্ব, কি পরমসুন্দর অলঙ্কৃত যুবা মানব, কাহাকেও মনে স্থান প্রদান করি না। ভর্ত্তৃগণ স্নান, ভোজন ও উপবেশন না করিলে কদাপি আহার বা উপবেশন করি না। ভর্ত্তা ক্ষেত্র বন বা গ্রাম হইতে গৃহে আগমন করিলে তৎ-ক্ষণাৎ গাত্রোত্থান পূর্ব্বক আসন ও উদক প্রদান পূর্ব্বক তাঁহার অভিনন্দন করি। আমি প্রত্যহ উত্তমরূপে গৃহ পরিষ্কার, গৃহোপকরণ মার্জ্জন, পাক, যথাসময়ে ভোজন প্রদান ও সাবধানে ধান্য রক্ষা করিয়া থাকি। দুষ্টা স্ত্রীর সহিত কখনও সহবাস করি না। তিরস্কার বাক্য মুখেও আনি না; সকলের প্রতি অনুকূল ও আলস্যশূন্য হইয়া কালযাপন করি। পরিহাস সময় ব্যতীত এবং দ্বারে বা অপরিস্কৃত স্থানে কিম্বা গৃহোপবনে

সতত বাস করি না। অতিহাস ও অতিরোষ পরিত্যাগ পূর্ব্বক সত্যে নিরত হইয়া নিরন্তর ভর্তৃগণের সেবা করিয়া থাকি, তাহাদিগকে অবলোকন না করিয়া এক মুহূর্ত্তও সুখী থাকি না। স্বামী কোন আত্মীয়ের নিমিত্ত প্রোষিত হইলে পুষ্প ও অনুলেপন পরিত্যাগ পূর্ব্বক ব্রতানুষ্ঠান করি। ভর্ত্তা যে যে দ্রব্য পান, সেবন বা ভোজন না করেন আমিও তৎসমুদয় তৎক্ষণাৎ পরিত্যাগ করি। উপদেশ অনুসারে অলঙ্কৃত ও প্রযত হইয়া স্বামীর হিতানুষ্ঠান সাধন করিয়া থাকি। আমার শ্বশ্রূ কুটুম্ব বিষয়ে আমাকে যে সমুদয় ধর্ম্মোপদেশ প্রদান করিয়াছেন এবং ভিক্ষা, বলি, শ্রাদ্ধ পর্ব্বাহে স্থালীপাক ও মান্যগণের পূজা প্রভৃতি যে সকল কর্ম্ম আমার মনে জাগরূক আছে, আমি অতন্দ্রিত-চিত্তে দিবারাত্র তৎসমুদয় পালন করি। আমি প্রযত্নাতিশয় সহকারে সর্ব্বদা বিনয় ও নিয়ম অবলম্বন এবং মৃদু, সত্যশীল, সাধু ও ধর্ম্মপালক পতিগণকে ক্রুদ্ধ-সর্প সমূহের ন্যায় জ্ঞান করতঃ পরিচর্য্যা করিয়া থাকি। আমার মতে পতিকে আশ্রয় করিয়া থাকাই স্ত্রীদিগের সনাতন ধর্ম্ম। পতিই নারীর দেবতা ও একমাত্র গতি; তজ্জন্য তাহার বিপ্রিয়ানুষ্ঠান করা নিতান্ত গর্হিত। আমি পতিগণকে অতিক্রম করিয়া শয়ন, আহার বা অলঙ্কার পরিধান করি না, এবং প্রাণান্তেও শ্বশ্রূর নিন্দায় প্রবৃত্ত হই না, হে শুভে! সতত সাবধানতা, কার্য্যধ্যক্ষতা ও গুরু শুশ্রূষা সন্দর্শনে স্বামিগণ আমার বশীভূত হইয়াছেন।

আমি প্রত্যহ আমার শ্বশ্রূ আর্য্যা কুন্তীদেবীকে স্বয়ং অন্নপান ও আচ্ছাদন প্রদান পূর্ব্বক সেবা করি। কদাপি উহার অপেক্ষা উৎকৃষ্ট ভোজন বা বসন ভূষণ পরিধান করি না। পূর্ব্বে মহারাজ যুধিষ্ঠিরের নিকেতনে প্রত্যহ অষ্টসহস্র ব্রাহ্মণ ভোজন করিতেন এবং যাঁহাদিগের প্রত্যেকের সমভিব্যবহারে ত্রিংশৎ কর্ম্মকারী পরিচর্য্যায় নিযুক্ত ছিল,

এমন অষ্টাশীতি সহস্র গৃহমেধী স্নাতক প্রতিদিন প্রতি পালিত হইতেন। অপর দশসহস্র স্নাতকের নিমিত্ত প্রত্যহ স্বর্ণ-পাত্র সমুদয় সুসংস্কৃত অন্নে পরিপূর্ণ থাকিত। আমি ঐ সমুদয় ব্রাহ্মণকে অন্নপান ও আচ্ছাদন প্রদান পূর্ব্বক সমুচিত সৎকার করিতাম।

মহাত্মা যুধিষ্ঠিরের নৃত্যগীত বিশারদ শতসহস্র দাসী ছিল তাহারা মহার্হ মালা ও চন্দনে বিভূষিত এবং সর্ব্বদা বলয়, কেয়ূর, নিস্ক ও মনি প্রভৃতি অলঙ্কারে অলঙ্কৃত হইয়া থাকিত। আমি তাহাদিগের সকলেরই নাম, রূপ ও কৃতাকৃত কর্ম্মসমুদয় জ্ঞাত ছিলাম এ তাহাদিগের অন্নপান ও আচ্ছাদন প্রদান করিতাম সেই সকল দাসী পাত্র হস্তে লইয়া দিবারাত্র অতিথিগণকে ভোজন করাইত। ইন্দ্রপ্রস্থ বাসকালে শত সহস্র অশ্ব ও দশ অযুত হস্তী যুধিষ্ঠিরের অনুযাত্র ছিল। আমি তৎসমুদয় অন্তঃপুরস্থ ভৃত্যগণ, গোপালগণ ও মেষপালগণের তত্ত্বাবধান করিতাম। আমি একাকিনী মহারাজের সমস্ত আয় ব্যয়ের বিষয় অবগত ছিলাম। পাণ্ডবগণ আমার উপর সমুদয় পোষ্যগণের ভার অর্পণ করিয়া ধর্ম্মানুষ্ঠানে নিরত হইতেন। আমি সমুদয় সুখ পরিহার করিয়া দিবারাত্র সেই দুর্ব্বহভার বহন করিতাম। আমি একাকিনী জলনিধির ন্যায় নিধিপূর্ণ কোষাগারের তত্ত্বাবধান করিতাম, দিবা ও রাত্রি সমান জ্ঞান এবং ক্ষুধা ও তৃষ্ণাকে সহচরী করিয়া সতত স্বামিগণের আরাধনা করিতাম। আমি সর্ব্বাগ্রে প্রোতিবোধিত ও সর্ব্বশেষে শয়ান হইতাম এবং সতত সত্য ব্যবহারে রত থাকিতাম আমি পতিগণের বশীভূত করিবার এই মহৎ উপায় জানি, কিন্তু অসদাচারিণী কামিনীগণের ন্যায় কদাচ কুব্যবহার করি না, তাহা করিতে অভিলাষও করি না।"

দ্রৌপদী কহিলেন; "সখি স্বামী চিত্ত অনুরঞ্জন ও আকর্ষণ করিবার যে অব্যর্থ উপায় বলিতেছি, তদনুরূপ কার্য্য করিলে তোমার স্বামী আর

অন্য নারীর মুখাবলোকন করিবেন না। পতিই পরম দেবতা, পতির ন্যায় দেবতা আর কুত্রাপি দৃষ্টিগোচর হয় না; এতএব তাঁহার প্রসাদে সমস্ত মনোরথ সফল হয়, কোপ সমুদয় বিনষ্ট হয়, তাঁহা হইতেই অপত্য বিবিধ বিষয়ভোগ, উত্তম শয্যা, বিচিত্র আসন, বসন, গন্ধ, মাল্য, স্বর্গ, পুণ্যলোক ও মহতী কীর্ত্তিলাভ হইয়া থাকে। সুখের সময় সুখলাভ হয় না, সাধ্বী স্ত্রী প্রথমতঃ দুঃখভোগ করিয়া পরিশেষে সুখভাগিনী হয়।

"তুমি স্বামীর প্রতি প্রতিদিন অকৃত্রিম প্রণয় প্রকাশপূর্ব্বক রমণীয় বেশভূষা, সুচারু ভোজনদ্রব্য, মনোহর গন্ধমাল্য প্রদান দ্বারা তাঁহার আরাধনা করিলে, তিনি আপনাকে তোমার পরম প্রণয়াস্পদ বিবেচনা করিয়া অবশ্যই তোমার প্রতি অনুরক্ত হইবেন, তাহার সন্দেহ নাই। দ্বারদেশাগত স্বামীর কণ্ঠস্বর শ্রবণ করিবামাত্র গাত্রোত্থান পূর্ব্বক গৃহমধ্যে দণ্ডায়মান থাকিবে, অনন্তর তিনি গৃহপ্রবিষ্ট হইলেই পাদ্য ও আসন প্রদানপূর্ব্বক তাঁহার অভ্যর্থনা করিবে। তিনি কোন কার্য্যের জন্য দাসীকে নিয়োগ করিলে তুমি স্বয়ং উত্থিত হইয়া সেই কার্য্য সম্পাদন করিবে। তোমার এই প্রকার সদ্ব্যবহার দর্শনে তোমার স্বামী অবশ্যই তোমাকে সাতিশয় পতিপরায়ণা জ্ঞান করিবেন। পতি তোমার নিকট যাহা কহিবেন, তাহা গোপনীয় না হইলেও তুমি কদাচ প্রকাশ করিবে না; কারণ তোমার স্বপত্নী যদি কখনও সেই কথা তোমার স্বামীকে বলে তাহা হইলে তিনি তোমার প্রতি বিরক্ত হইতে পারেন।"

"যে সমস্ত ব্যক্তি স্বামীর প্রণয়পাত্র, সতত অনুরক্ত ও হিতসাধনে নিযুক্ত, বিবিধ উপায় দ্বারা তাঁহাদিগকে ভোজন করাইবে এবং প্রযত্নাতি সহকারে স্বামীকে দ্বেষ্য, বিপক্ষ, অহিতাচারী ও কুহকীদিগের সহবাস পরিত্যাগ করাইবে। অন্য পুরুষের সমক্ষে মত্ততা ও অনবধানতা

পরিত্যাগপূর্ব্বক মৌনাবলম্বিনী হইয়া স্বীয় অভিপ্রায় সংযত করিয়া রাখিবে। স্বামীর অসমক্ষে তোমার কোন নিকট আত্মীয় পুরুষের সহিত কদাপি বাস করিও না। "সৎকুলজাত পুণ্যশীল পতিব্রতা স্ত্রীদিগের সহিত সখ্য করিবে; ক্রূর, কলহপ্রিয়, ঔদরিক, চৌর, দুষ্ট ও চপল অবলাদিগের সহবাস সর্ব্বোতভাবে পরিত্যাগ করিবে এবং সুগন্ধ-চর্চ্চিত কলেবর ও মহার্হ মাল্যাভরণ বিভূষিত হইয়া সর্ব্বদা স্বামীর শুশ্রূষা পরতন্ত্র হইবে। এইরূপ সদাচরণে কাল হরণ করিলে কেহ তোমার প্রতি শত্রুতাচরণ করিতে পারিবে না এবং তোমার মহতী কীর্ত্তি, পরম সৌভাগ্য ও স্বর্গলাভ হইবে।"

৫৫৮। সমীরণ প্রেরিত না হইলেও প্রবাহিত হইতে থাকে, গর্ভবতী অবশ্যই সন্তান প্রসব করে, দিন প্রারম্ভে রজনীর নাশ ও রজনী প্রারম্ভে দিনের নাশ হয়; অতএব পাপকর্ম্মের ফল অবশ্যই ফলিবে, তাহার সন্দেহ নাই।

৫৫৯। বিপৎকাল উপস্থিত হইলে বুদ্ধির বৈপরীত্য জন্মে, সুতরাং তখন হিতাহিত বিবেচনা না; এই নিমিত্তই মনুষ্যরা অন্যায়াচরণ দ্বারা বিত্তোপার্জ্জন করে, উহা কদাচ ধর্ম্মকর্ম্মে নিয়োজিত না করিয়া কেবল অসদুপায় দ্বারা তাহার রক্ষণাবেক্ষণে স্বভাবতঃ প্রবৃত্ত হয়; সুতরাং ঐ অর্থ অনর্থের মূল হইয়া উঠে।

৫৬০। জ্ঞাতি বিবাদ ও জ্ঞাতিবৈর সর্ব্বদাই ঘটিয়া থাকে; তথাপি কুলধর্ম্ম কদাচ নির্ম্মূল হইবার নহে। যদি অপর কোন ব্যক্তি বংশের অনিষ্ট চেষ্টায় প্রবৃত্ত হয়, তাহা হইলে সেই কুলজাত সৎপুরুষদিগের কর্ত্তব্য যে, তাঁহারা একমতাবলম্বী হইয়া পরকৃত দৌরাত্ম্যের প্রতিকার করেন।

৫৬১। অসমসাহসিক ব্যক্তি কখনও সুখী হইতে পারে না।

৫৬২। যে ব্যক্তি সহসা সমুপস্থিত হর্ষ বা দুঃখের বেগ সংরক্ষণ করিতে সমর্থ না হয়, সে সম্পত্তি সম্পন্ন হইলেও জলমধ্যগত আম্র পত্রের ন্যায় শীঘ্র বিনষ্ট হয়।

৫৬৩। রাজা সাতিশয় ভীত, ক্ষমাশূন্য, দীর্ঘসূত্রী, প্রমত্ত, ব্যসনী ও বিষয়াসক্ত হইলে প্রজাগণ কখনই তাহার অনুরক্ত হয় না।

৫৬৪। আত্মঘাতী ব্যক্তি নিরয়গামী হয় এবং সকলে তাহার মহতী অকীর্ত্তি কীর্ত্তন করে।

৫৬৫। যখন শোক হইতে ব্যসন উপস্থিত হয় তখন শোক করা কর্ত্তব্য নহে।

৫৬৬। জীবন পরিত্যাগ করিলে কোন কার্য্য হয় না, জীবিত ব্যক্তি সকল মঙ্গলের ভাজন হইয়া থাকে।

৫৬৭। তপোনুষ্ঠান না করিলে কদাচ সুখলাভ হয় না।

৫৬৮। মনুষ্য পর্য্যায়ক্রমে সুখ দুঃখ ভোগ করিয়া থাকে; অনন্ত সুখভোগে কেহই সমর্থ হয় না। বিশুদ্ধ বুদ্ধি সম্পন্ন প্রাজ্ঞ লোক উন্নতিলাভে হর্ষ ও হীন দশায় কোনক্রমে বিষণ্ণ হয়েন না; অতএব উপস্থিত সুখদুঃখ সমভাবে বোধ করিবে।

৫৬৯। যাদৃশ কৃষক শস্যের সময় প্রতীক্ষা করিয়া থাকে; তদ্রূপ সকলেরই সকল কার্য্যের অবসর প্রতীক্ষা করা কর্ত্তব্য।

৫৭০। তপস্যা অপেক্ষা সার পদার্থ আর নাই। তপস্যা হইতে পরম সুখলাভ হয়; তপস্যা প্রভাবে সকল বস্তুই সিদ্ধ হইতে পারে।

৫৭১। শৌচ; ইন্দ্রিয় সংযম, সত্য, সরলতা অক্রোধ, সংবিভাগ দম, শম, অনসূয়া, অহিংসা, শৌচ এই কয়েকটি গুণ মনুষ্যের পবিত্রতা সম্পাদন করিয়া থাকে।

৫৭২। সৎপথ বিরোধী অধর্ম্মরুচি মনুষ্যরা কদাচ সুখলাভ করিতে পারে না।

৫৭৩। ইহলোকে যে কার্য্যের অনুষ্ঠান করা যায়, পরলোকে তাহার ফলভোগ হইয়া থাকে।

৫৭৪। প্রদানকাল উপস্থিত হইলে বিগত-মৎসর হইয়া প্রফুল্ল মনে অর্থীকে পূজা ও প্রণাম পূর্ব্বক শক্ত্যনুসারে দান করিবে।

৫৭৫। সত্যবাদী ব্যক্তি অনায়াসে দীর্ঘায়ু ও সবল হইয়া থাকে।

৫৭৬। অক্রোধী অসূয়া শূন্য মনুষ্য পরম নির্ব্বাণ লাভ করে।

৫৭৭। দান্ত ও শান্তিপর হইলে নিরন্তর সুখস্বচ্ছন্দতা লাভ হইয়া থাকে।

৫৭৮। ইন্দ্রিয় দমনশীল, সংবিভাগ কর্ত্তা, দাতা, অহিংসক এবং সুখ ও ভোগসম্পন্ন ব্যক্তি পরম আরোগ্যলাভ করে।

৫৭৯। যে ব্যক্তি সম্মানার্হ ব্যক্তিকে সম্মান করিয়া থাকে মহৎকুলে তাহার জন্ম হয়।

৫৮০। জিতেন্দ্রিয় পুরুষ কখনই ব্যসনী হয়েন না।

৫৮১। যিনি শুভ বিষয়ে অনুশোচনা করেন তিনি কল্যাণমতি হইয়া প্রাদুর্ভূত হয়েন।

৫৮২। পৃথিবীতে দান অপেক্ষা দুষ্কর আর কিছু নাই। লোকের অর্থতৃষ্ণা অতি বলবতী, অর্থও অতি কষ্টে লাভ হইয়া থাকে। মনুষ্য

ধনলাভে লোলুপ হইয়া প্রিয়তর প্রাণের প্রত্যাশা পরিত্যাগ পূর্ব্বক সাগর ও অরণ্যে প্রবেশ করে; কেহ কেহ কৃষি ও গো রক্ষণে নিযুক্ত হয়; কেহ বা দাসত্ব পর্য্যন্ত স্বীকার করিয়া থাকে; সুতরাং এইরূপ দুঃখ বর্জ্জিত ধন পরিত্যাগ করা নিতান্ত দুষ্কর। বিশেষতঃ ন্যায়োপার্জ্জিত অর্থ দেশ; কাল ও পাত্র বিবেচনা করিয়া প্রদান করা সতিশয় সুকঠিন। যে ব্যক্তি অন্যায়তঃ অর্থ উপার্জ্জন করিয়া সম্প্রদান করে, সেই দান তাহাকে মহৎ শাপভয় হইতে পরিত্রাণ করিতে সমর্থ হয় না, কিন্তু যথার্থ অবসরে বিশুদ্ধ অন্তঃকরণে অর্থীকে ন্যায়োপার্জ্জিত অর্থ প্রদান করিলে তাহার অনন্ত ফললাভ হইয়া থাকে।

৫৮৩। সকল ধর্ম্মাভিজ্ঞ ভগবান্ ঈশ্বর যাঁহার কর্ম্মে পরিতুষ্ট হইয়াছেন তিনিই সার্থক-জন্মা।

৫৮৪। শরীরের ক্ষুধা ধর্ম্ম, জ্ঞান ও ধৈর্য্যনাশ করে।

রসনা রসেরদিকেই সতত ধাবমান হয়।

প্রাণ আহার প্রভাবেই দেহে অবস্থান করে।

মন অতি চঞ্চল ও দুর্ণিবার, তাহাকে বশীভূত করা অতি কঠিন ইন্দ্রিয়গণ ও মনের একাগ্রতাই তপস্যা।

৫৮৫। স্বর্গলোকে তপোবল বিহীন, মিথ্যাভিরত নাস্তিকরা গমন করিতে সমর্থ হয় না। যাঁহারা ধার্ম্মিক, জিতাত্মা, শান্ত, দান্ত, নির্ম্মৎসর, ধ্যান ও ধর্ম্মে একান্ত অনুরক্ত এবং মহাবীর তাঁহারাই শমদম মূলক ধর্ম্মানুষ্ঠান পূর্ব্বক সৎপুরুষগণ নিষেবিত পবিত্রলোক প্রাপ্ত হয়েন।

৫৮৬। লোক স্বর্গপ্রাপ্ত হইয়া পূর্ব্বকৃত কর্ম্মের ফলভোগ করে কিন্তু অন্য কোন রূপ কর্ম্মের অনুষ্ঠান করে না। সুতরাং পুণ্যপাদপ

ক্রমে ক্রমে সমূলে উন্মূলীত হইয়া যায়। কারণ পৃথিবী কর্ম্মভূমি আর স্বর্গ ফলভূমি।

৫৮৭। ব্রহ্মসদনের উর্দ্ধে পরমোৎকৃষ্ট বিশুদ্ধ সনাতন জ্যোতির্ম্ময় বিষ্ণুপদ আছে, লোক উহাকে পরব্রহ্ম বলিয়া জানেন।

যে স্থানে দম্ভ, ক্রোধ, লোভ মোহ ও বিষয় বাসনা পরায়ণ পুরুষরা গমন করিতে পারে না, নির্ম্মল নিরহঙ্কার, নির্দ্দ্বন্দ্ব জিতেন্দ্রিয় ধ্যান ও যোগনিরত মানবরাই তথায় গমন করিতে সমর্থ হয়েন।

৫৮৮। যাঁহারা ধর্ম্মের অনুগত তাঁহারা কখনও অবসন্ন হয়েন না।

৫৮৯। প্রাজ্ঞ ব্যক্তিরা শ্রীহীন প্রভুর উপাসনা করেন না।

৫৯০। সাধুব্যক্তিরা কদাচ পরমপূজ্য, কৃতবিদ্য, বনবাসী, গৃহস্থ ও তপস্বীর প্রতি কুবাক্য প্রয়োগ করেন না, পামরগণই তাদৃশ কার্য্য করিয়া থাকে।

৫৯১। যে ব্যক্তি ভার্য্যা বা ধন অপহরণ করে, সে শরণাগত হইলেও তাহাকে নিধন করা অবশ্য কর্ত্তব্য।

৫৯২। দুরাত্মার হস্তে প্রাণ ত্যাগ করা অপেক্ষা সাধুলোকের হস্তে মৃত্যু হওয়াই শ্রেয়।

৫৯৩। দেশ ও নগর সকল দুরাত্মা অন্যায়কারী শাসনকর্ত্তার পরতন্ত্র হইলে দুর্নীতি নিবন্ধন উচ্ছেদদশাপ্রাপ্ত হয়।

৫৯৪। কর্ম্ম প্রথমতঃ মন দ্বারা নিশ্চিত, তৎপরে বাক্য দ্বারা অভি-হিত ও তৎপরে কার্য্য দ্বারা সম্পাদিত হয়।

৫৯৫। সাধুগণের সহিত একবার মাত্র সমাগমেই মিত্রতা জন্মে; সাধুসমাগম কদাপি নিষ্ফল হয় না, এই নিমিত্ত সাধুসংসর্গে বাস করা কর্ত্তব্য।

৫৯৬। কায়মনোবাক্যে সকলের প্রতি অদ্রোহ, অনুগ্রহ ও দান করাই সাধুগণের সনাতন ধর্ম্ম। সজ্জনগণ শত্রুকেও দয়া করিয়া থাকেন।

৫৯৭। সাধু ব্যক্তিকে যতদূর বিশ্বাস করা যায় নিজের প্রতিও তত বিশ্বাস হয় না, এই নিমিত্ত সকলেই সাধু ব্যক্তির উপর বিশ্বাস ও প্রণয় স্থাপন করিতে অভিলাষী হয়েন।

৫৯৮। সজ্জনের ধর্ম্মবৃত্তি চিরকালই সমান, সজ্জনরা অবসন্ন বা ব্যথিত হয়েন না, সজ্জনের সমাগম কদাপি বিফল হয় না এবং সজ্জনরা সজ্জনের সমীপে ভীত হন না। সজ্জনরাই সত্য দ্বারা সূর্য্যকে চালিত করিতেছেন, সজ্জনরাই তপঃ দ্বারা পৃথিবী ধারণ করিতেছেন, সজ্জনরাই ভূতভবিষ্যতের গতি এবং সজ্জনরা সজ্জনসমাজে কদাচ অবসন্ন হন না। সাধুগণ পরস্পর অপেক্ষা না করিয়া আর্য্যগণের পূজনীয় জ্ঞানেই চিরকাল পরোপকার করিয়া থাকেন। সাধুগণের প্রসাদ কখনই বিফল হয় না এবং তাঁহাদিগের নিকটে অর্থ বা মানের হানি হয় না; প্রত্যুত প্রসাদ, অর্থ ও মান এই তিনই সাধুসমীপে অব্যাহত থাকে; সাধুগণই সকলের রক্ষা কর্ত্তা।

৫৯৯। প্রাণ দান করিয়াও কীর্ত্তিলাভ করিতে বাসনা করা কর্ত্তব্য। কীর্ত্তিমান্ লোকই স্বর্গ লাভ করে এবং কীর্ত্তিভ্রষ্ট ব্যক্তি বিনষ্ট হয়। কীর্ত্তি মাতার ন্যায় পুরুষের জীবন রক্ষা করে, কিন্তু অকীর্ত্তি জীবিত মনুষ্যকেও গতজীবিত করে। বিশুদ্ধা কীর্ত্তি পরলোকে পুরুষের প্রধান আশ্রয় হয়েন এবং ইহলোকে আয়ুর দীর্ঘতা সম্পাদন করে।

৬০০। অবিবাহিতা নারীগণ যাহাকে ইচ্ছা তাহাকেই কামনা করিতে পারে, বলিয়া উহাদিগকে কন্যা কহে। কন্যা স্বতন্ত্রা, পরতন্ত্রা নহে।

৬০১। লোক সমাজে স্ত্রীলোকের দেহরক্ষা রূপ ধর্ম্মই পূজনীয়।

৬০২। আপদের সীমা নাই, নিমিত্ত নাই এবং কারণও নাই, কেবল একমাত্র ধর্ম্মই পূণ্য ও পাপের ফল বিভাগ করিয়া দেয়।

৬০৩। সাধু পুরুষরা সত আত্মশ্লাঘার নিন্দা করিয়া থাকেন।

৬০৪। পাণ্ডব জ্যেষ্ঠ যুধিষ্ঠিরকে জনৈক যক্ষ এই প্রশ্নগুলি করিয়াছিলেন। তিনি তাঁহার উত্তর প্রদান করেন?

প্রশ্ন। কে আদিত্যকে উন্নত করেন, কাহারা তাহার চতুর্দ্দিকে থাকেন, কে বা তাঁহাকে অস্তমিত করেন, এবং তিনি কোথায় প্রতিষ্ঠিত আছেন?

উত্তর। ব্রহ্ম আদিত্যকে উন্নমিত করেন, দেবগণ তাঁহার চতুর্দ্দিকে বিচরণ করিয়া থাকেন, ধর্ম্ম তাঁহাকে অস্তমিত করেন, এবং তিনি সত্যে প্রতিষ্ঠিত আছেন।

প্রশ্ন। কিসের দ্বারা শ্রোত্রিয় হয়, কিসের দ্বারা মহত্ত্ব লাভ হয় কিসের দ্বারা পুত্র লাভ হয়, এবং কিসের দ্বারা বুদ্ধিমান হয়?

উত্তর। শ্রুতি দ্বারা শ্রোত্রিয়, তপস্যা দ্বারা মহত্ত্ব লাভ, যজ্ঞ দ্বারা পুত্রবান এবং বৃদ্ধ সেবায় বুদ্ধিমান হয়।

প্রশ্ন। ব্রাহ্মণগণের দেবত্ব কি, ও তাহাদিগের কোন ধর্ম্ম, সাধু ধর্ম্ম, তাঁহাদিগের মনুষ্য ভাব কি এবং কি প্রকার ভাবই বা অসাধু ভাব?

উত্তর। বেদপাঠ তাঁহাদিগের দেবভাব, তপস্যা সাধু ধর্ম্ম মৃত্যু মনুষ্যভাব এবং পরিবাদ অসাধুভাব।

প্রশ্ন। ক্ষত্রিয়গণের দেহভাব, সাধুভাব, মনুষ্যভাব, এবং অসাধু ভাবই বা কি?

উত্তর। ক্ষত্রিয়গণের অস্ত্রশস্ত্র দেবভাব, যজ্ঞ সাধুভাব, ভয় মনুষ্যভাব, এবং পরিত্যাগ অসাধুভাব।

প্রশ্ন। যজ্ঞীয় সাম কি, যজ্ঞীয় যজুঃ কি, কে যজ্ঞবরণ করে এবং যজ্ঞ কাহাকে অতিবর্ত্তন করে না?

উত্তর। প্রাণ যজ্ঞীয় সাম, মন যজ্ঞীয় যজুঃ ঋক যজ্ঞকে বরণ করে এবং যজ্ঞ তাহাকে অতিক্রম করে না।

প্রশ্ন। আবপনকারী, নিবপনকারী, প্রতিষ্ঠমান এবং প্রসবকারী, ইহাদিগের কি কি শ্রেষ্ঠ?

উত্তর। আবপনকারীদিগের বৃষ্টি, নিবপনকারীদিগের বীজ, প্রতিষ্ঠমানদিগের ধেনু এবং প্রসূতিদিগের পুত্রই শ্রেষ্ঠ।

প্রশ্ন। কোন ব্যক্তি ইন্দ্রিয় সুখানুভাব সমর্থ, বুদ্ধিমান লোক পূজিত ও সর্ব্বপ্রাণির সম্মত হইয়া জীবন থকিতেও জীবিত নহে?

উত্তর। যে ব্যক্তি দেবতা, অতিথি, ভৃত্য, পিতৃলোক ও আত্মা ইহাদিগের নিমিত্ত নির্ব্বাপন না করে, সেই ব্যক্তি জীবন থাকিতেও জীবিত নহে।

প্রশ্ন। পৃথিবী অপেক্ষাও গুরুতর কে, আকাশ অপেক্ষাও উচ্চতব কে, বায়ু অপেক্ষা শীঘ্রগামী কে, আর কাহার সংখ্যা তৃণ অপেক্ষাও বহুতর?

উত্তর। মাতা পৃথিবী অপেক্ষাও গুরুতর, পিতা আকাশ অপেক্ষাও উচ্চতর, মন বায়ু অপেক্ষাও শীঘ্রগামী এবং চিন্তা তৃণ অপেক্ষাও বহুতর।

প্রশ্ন। কে নিদ্রিত হইলে নয়ন মুদ্রিত করে না, কে জন্মিয়া স্পন্দিত হয় না, কাহার হৃদয় নাই, এবং কে বেগে বর্দ্ধিত হয়?

উত্তর। মৎস্য নিদ্রিত হইলে নয়ন মুদ্রিত করে না, অণ্ড জন্মিয়া স্পন্দিত হয় না, পাষাণের হৃদয় নাই এবং নদী বেগে বর্দ্ধিত হয়।

প্রশ্ন। প্রবাসীর মিত্র কে, গৃহবাসীর মিত্র কে, আতুরের মিত্র কে, এবং মুমূর্ষু ব্যক্তির মিত্র কে?

উত্তর। প্রবাসীর সঙ্গী, গৃহবাসীর ভার্য্যা, আতুরের চিকিৎসক, এবং মুমূর্ষু ব্যক্তির দানই মিত্র।

প্রশ্ন। কে সর্ব্বভূতের অতিথি, সনাতন ধর্ম্ম কি, অমৃত কি, এবং সমুদয় জগৎ কি পদার্থ?

উত্তর। অগ্নি সর্ব্বভূতের অতিথি, মলিন ও যজ্ঞশেষ অমৃত, জ্ঞান যোগ সনাতন ধর্ম্ম, এবং বায়ু সমস্ত জগৎ।

প্রশ্ন। কে একাকী বিচরণ করেন, কে পুনঃ পুনঃ জন্মগ্রহণ করেন হিমের ঔষধ কি, এবং কে প্রধান বপন ক্ষেত্র?

উত্তর। সূর্য্য একাকী বিচরণ করেন, চন্দ্রমা পুনঃ পুনঃ জন্মগ্রহণ করেন, অগ্নি হিমের ঔষধ, এবং পৃথিবী প্রধান বপন ক্ষেত্র।

প্রশ্ন। ধর্ম্মের একমাত্র আশ্রয় কি, যশের একমাত্র আশ্রয় কি, স্বর্গের একমাত্র আশ্রয় কি, এবং সুখের একমাত্র আশ্রয় কি?

উত্তর। দাক্ষ্য ধর্ম্মের, দান যশের, সত্য স্বর্গের, এবং শীল সুখের একমাত্র আশ্রয়।

প্রশ্ন। মনুষ্যের আত্মা কে, দৈবকৃত সখা কে, উপজীবিকা কি এবং প্রধান আশ্রয়ই বা কি?

উত্তর। পুত্র মনুষ্যের আত্মা, ভার্য্যা দৈবকৃত সখা, মেঘ উপজীবিকা এবং দান প্রধান আশ্রয়।

প্রশ্ন। ধন্যের মধ্যে উত্তম কি, ধনের মধ্যে উত্তম কি, লাভের মধ্যে উত্তম কি, এবং সুখের মধ্যে উত্তম কি?

উত্তর। ধন্যের মধ্যে দাক্ষ্য, ধনের মধ্যে শাস্ত্র, লাভের মধ্যে আরোগ্য, এবং সুখের মধ্যে সন্তোষই উত্তম।

প্রশ্ন। প্রধান ধর্ম্ম কি, কোন ধর্ম্ম সর্ব্বদা ফলবান, কাহাকে সংযত করিলে শোক থাকে না, এবং কাহার সহিত সন্ধি করিলে সে সন্ধি ভঙ্গ হয় না?

উত্তর। আনৃশংস্য প্রধান ধর্ম্ম, বৈদিক ধর্ম্ম সর্ব্বদা ফলবান, মনকে সংযত করিলে শোক থাকে না, এবং সাধুর সহিত সন্ধি হইলে ভঙ্গ হয় না।

প্রশ্ন। কি ত্যাগ করিলে প্রিয় হয়, কি ত্যাগ করিলে শোক যায় কি ত্যাগ বরিলে অর্থবান হয়, কি ত্যাগ করিলে সুখী হয়?

উত্তর। অভিমান ত্যাগ করিলে প্রিয় হয়, ক্রোধ ত্যাগ করিলে শোক থাকে না, কামনা ত্যাগ করিলে অর্থবান হয় এবং লোভ ত্যাগ করিলে সুখী হয়।

প্রশ্ন। ব্রাহ্মণ, নট, ও নর্ত্তক, ভৃত্য, ও রাজা ইহাদিগকে দান করিবার আবশ্যক কি?

উত্তর। ধর্ম্মের নিমিত্তে ব্রাহ্মণকে, যশের নিমিত্তে নট ও নর্ত্তককে, ভরণের নিমিত্তে ভৃত্যকে, এবং ভয়ের নিমিত্ত রাজাকে দান করে।

প্রশ্ন। লোক সকল কিসের দ্বারা আবৃত, ও কিসের দ্বারা অপ্রকাশিত থাকে, কি জন্য মিত্রগণকে পরিত্যাগ করে, এবং কি জন্যই বা স্বর্গ গমনে অসমর্থ হয়?

উত্তর। লোক সকল অজ্ঞানে আবৃত, তমোদ্বারা অপ্রকাশিত থাকে, লোভ হেতু মিত্রগণকে পরিত্যাগ করে, এবং স্বর্গ হেতু স্বর্গ গমনে অসমর্থ হয়।

প্রশ্ন। মৃত পুরুষ কে, মৃত রাষ্ট্র কি ; মৃত শ্রাদ্ধ কি, এবং মৃত যজ্ঞই বা কি ?

উত্তর। দরিদ্র পুরুষই মৃত পুরুষ, অরাজক রাষ্ট্রই মৃত রাষ্ট্র, অশ্রোত্রিয় শ্রাদ্ধই মৃত শ্রাদ্ধ, এবং অদক্ষিণ যজ্ঞই মৃত যজ্ঞ।

প্রশ্ন। দিক কি, জল কি, অন্ন কি, বিষ কি, এবং শ্রাদ্ধের কালই বা কি ?

উত্তর। সাধুগণই দিক্, অকাশই জল, ধেনুই অন্ন, প্রার্থনাই বিষ, এবং ব্রাহ্মণই শ্রাদ্ধের কাল।

প্রশ্ন। তপ, দম, ক্ষমা, ও লজ্জার লক্ষণ কি ?

উত্তর। স্বধর্ম্মানুবর্ত্তিত্বই তপ, মনের নিগ্রহ দম, দ্বন্দ্বসহিষ্ণুতাই ক্ষমা, আশ্চর্য্য হইতে নিবৃত্তিই লজ্জা।

প্রশ্ন। জ্ঞান, শম, দয়া, ও আর্জ্জব কাহাকে কহে ?

উত্তর। তত্ত্বার্থো উপলব্ধি জ্ঞান, চিত্তের প্রশান্ততাই শম, সকলের সুখে ইচ্ছা করাই দয়া ও সমচিত্ততাই আর্জ্জব।

প্রশ্ন। পুরুষের কোন শত্রু দুর্জ্জয়, কোন ব্যাধি অনন্ত, কীদৃশ লোক সাধু এবং কীদৃশ লোকই বা অসাধু ?

উত্তর। ক্রোধ দুর্জ্জয় শত্রু, লোভ অনন্ত ব্যাধি, সকল প্রাণীর হিতকারী ব্যক্তিই সাধু, এবং নির্দ্দয় ব্যক্তিই অসাধু।

প্রশ্ন। মোহ, মান, আলস্য ও শোকের লক্ষণ কি ?

উত্তর। ধর্ম্মবিষয়ে অনভিজ্ঞতাই মোহ, আত্মাভিমানিতাই মান, ধর্ম্মানুষ্ঠান না করাই করাই আলস্য এবং অজ্ঞানই শোক।

প্রশ্ন। ঋষিগণ স্থৈর্য্য, ধৈর্য্য, স্নান ও দানের কি লক্ষণ করিয়াছেন ?

উত্তর। স্বধর্ম্মে স্থিরতা স্থৈর্য্য, ইন্দ্রিয় নিগ্রহ ধৈর্য্য, মনোমালিন্য পরিত্যাগই স্নান এবং প্রাণিগণকে রক্ষা করাই দান। এ সকল লক্ষণ নির্দ্দিষ্ট আছে।

প্রশ্ন। পণ্ডিত কে, নাস্তিক কে, মূর্খ কে, কাম কি এবং মৎসরই বা কি ?

উত্তর। ধর্ম্মজ্ঞ ব্যক্তি পণ্ডিত, মূর্খই নাস্তিক, নাস্তিকই মূর্খ, সংসার হেতুই কাম ও হৃত্তাপই মৎসর।

প্রশ্ন। অহঙ্কার, দম্ভ, দৈব্য এবং পৈশুন্য কি ?

উত্তর। অজ্ঞান রাশিই অহঙ্কার, ধর্ম্মধ্বজের উন্নমনই দম্ভ, দানের ফলই দৈব্য এবং পরের প্রতি দোষারোপ করাই পৈশুন্য।

প্রশ্ন। (ক) ধর্ম্ম, অর্থ ও কাম ইহারা পরস্পরবিরোধী, তবে কি প্রকারে ইহাদের একত্র সমাবেশ হয় ?

খ) কোন কর্ম্ম করিলে অক্ষয় নরকে গমন করিতে হয় ?

উত্তর। যে ব্যক্তি যাচমান অকিঞ্চন দরিদ্রকে স্বয়ং আহ্বান করিয়া পরিশেষে "নাই" বলিয়া বিদায় করে, যে ব্যক্তি বেদ, ধর্ম্ম, শাস্ত্র, দেবতা ও পৈতৃক ধর্ম্ম মিথ্যা বলিয়া প্রতিপন্ন করে, এবং যে ব্যক্তি ধন বিদ্যমান থাকিতেও 'নাই' বলিয়া দান ও ভোগে পরাঙ্মুখ হইয়া থাকে তাহাদিগকে অক্ষয় নরক গমন করিতে হয়।

প্রশ্ন। কুল, বৃত্ত স্বাধ্যায় এবং শ্রুতি ইহার মধ্যে কোন্‌টি ব্রাহ্মণ-ত্বের কারণ ?

উত্তর। কুল স্বাধ্যায় বা শ্রুতি ইহার কিছুতেই ব্রাহ্মণত্ব জন্মে না; কেবল এক মাত্র বৃত্তই ব্রাহ্মণত্বের কারণ; অতএব ব্রাহ্মণ যত্নপূর্ব্বক বিশেষরূপে বৃত্ত রক্ষা করিবেন। অক্ষীণ বৃত্ত হইলে ব্রাহ্মণ কদাচ হীন হয়েন না; কিন্তু ক্ষীণ বৃত্ত হইলে যথার্থই হীন হইতে হয়। যাঁহারা

কেবল অধ্যয়ন, অধ্যাপন, বা শাস্ত্র-চিন্তা করেন, তাঁহারা সকলই ব্যসনি ও মূর্খ, যিনি ক্রিয়াবান তিনিই যথার্থ পণ্ডিত। চতুর্ব্বেদবেত্তা ব্যক্তিও দুর্বৃত্ত হইলে কখন ব্রাহ্মণ বলিয়া পরিগণিত হয়েন না; কেবল শূদ্র হইতে ভিন্ন এই মাত্র বিশেষ; কিন্তু যিনি অগ্নিহোত্র পরায়ণ তিনিই যথার্থ ব্রাহ্মণ।

প্রশ্ন। প্রিয়বাক্য কহিলে কি লাভ হয়, বিবেচনা করিয়া কার্য্য করিলে কি লাভ হয়, বহু মিত্র হইলে কি লাভ হয় এবং ধর্ম্মে অনুরক্ত থাকিলেই বা কি লাভ হইয়া থাকে ?

উত্তর। প্রিয়বাদী সকলের প্রিয় হয়, বিমৃষ্যকারী ব্যক্তি অধিকতর জয়লাভ করে, বহু মিত্রশালী ব্যক্তি সতত সুখে বাস করে এবং ধর্ম্মানুগত ব্যক্তি সঙ্গতিলাভ করিয়া থাকে।

প্রশ্ন। সুখী কে, আশ্চর্য্য কি, পথ এবং বার্ত্তাই বা কি ?

উত্তর। যিনি অঋণী ও অপ্রবাসী হইয়া দিবসের পঞ্চম বা ষষ্ঠভাগে আপন গৃহে শাক পাক করেন তিনিই সুখী। প্রাণিগণ প্রতিদিন শমন সদনে গমন করিতেছে দেখিয়াও অবশিষ্ট লোক যে চিরকাল জীবিত থাকিতে ইচ্ছা করে ইহা অপেক্ষা আশ্চর্য্যের বিষয় আর কি আছে ? তর্কের স্থিরতা নাই, বেদ সকল ভিন্ন ভিন্ন প্রকার, মুনি একজন নহেন যে তাঁহারই মতই প্রমাণ করিব, আর ধর্ম্মের তত্ত্বজ্ঞান গুহায় বিলীন হইয়াছে, অতএব মহাজন যে পথে গমন করিয়াছেন সেই পবিত্র পথ কাল সূর্য্য স্বরূপ অনলে রাত্রিদিন ইন্ধন প্রজ্বলিত করিয়া মহা মোহরূপ কটাহে ঋতু ও মাস স্বরূপ দর্ব্বী পরিঘট্টন দ্বারা প্রাণিগণকে যে পাক করিতেছে ইহাই বার্ত্তা।

প্রশ্ন। পুরুষ কে, সকলের মধ্যে ধনী কে ?

উত্তর। যে মানবের নাম পুণ্য-কর্ম্ম দ্বারা স্বর্গ স্পর্শ করিয়া ভূমণ্ডলে ব্যাপ্ত হয়, সেই নাম যতদিন থাকে, ততদিন সেই পুণ্যকর্ম্মা ব্যক্তি পুরুষ বলিয়া পরিগণিত হয়েন। যে ব্যক্তি অতীত বা অনাগত সুখ-দুঃখ ও প্রিয় ও অপ্রিয়তুল্য জ্ঞান করেন তিনি সকলের মধ্যে ধনী।

৬০৫। ধর্ম্মকে রক্ষা করিলে তিনিও রক্ষা করেন এবং ধর্ম্মকে বিনষ্ট করিলে ধর্ম্মও বিনষ্ট করেন।

৬০৬। তোমার অন্তঃকরণ যেন লোভ মোহ ও ক্রোধকে পরাজয় করিতে সমর্থ হয় এবং যেন তপ, দান ও সত্যে সতত অনুরক্ত থাকে।

## ( বিরাট পর্ব্ব )

১। বিদিত বিষয়েও উপদেশ প্রদান করা সুহৃদগণের অবশ্য কর্ত্তব্য।

২। ধনীর ভবনস্থ ব্যক্তির কোন বিষয়ে পর্য্যবেক্ষণ করিতে ইচ্ছা হইলে অগ্রে প্রভুর অনুমতি লইবে, রহস্য বিষয়ে কাহাকেও বিশ্বাস করিবে না এবং যথায় অন্যে পরাভব করিতে না পারে এরূপ স্থানে অবস্থান করিবে। যে ব্যক্তি আমি প্রভুর প্রিয় এই মনে করিয়া তদীয় যান, পর্য্যঙ্ক, পীঠ, গজ বা রথে আরোহণ না করেন তিনিই ধনিগৃহে বাস করিতে সমর্থ হয়েন। যথায় উপবিষ্ট হইলে দুষ্ট লোকরা আশঙ্কা করিবে, তথায় কদাচ উপবেশন করিবে না। প্রভু জিজ্ঞাসা না করিলে তাঁহাকে কোন বিষয় অনুশাসন করা অকর্ত্তব্য এবং মৌনাবলম্বন পূর্ব্বক তাঁহার আরাধনা ও অবসরক্রমে সমুচিত সৎকার করা বিধেয়। ধনী ব্যক্তি অনৃতবাদী মনুষ্যের প্রতি সতত ঈর্ষা প্রকাশ ও মিথ্যাভাষী মন্ত্রিকে নিয়ত অবমাননা করিয়া থাকেন। প্রাজ্ঞ ব্যক্তি কদাচ প্রভুপত্নী, অন্তঃপুর-চারী, প্রভুর দ্বেষ্য ও তাঁহার অহিতকারী ব্যক্তিগণের সহিত মৈত্রী করিবেন না। ধনী প্রভুর সমক্ষে সামান্য কার্য্যও আগ্রহপূর্ব্বক সম্পাদন করিবে। এইরূপে ধনী প্রভুর পরিচর্য্যা করিলে কদাচ বিপদগ্রস্ত হইতে হয় না। উন্নত পদপ্রাপ্ত ব্যক্তিও জিজ্ঞাসিত বা নিয়োজিত না হইলে স্বীয় মর্য্যাদানুরোধে জাত্যন্ধের ন্যায় ব্যবহার করিবেন। পুত্র, পৌত্র বা ভ্রাতাও মর্য্যাদা অতিক্রম করিলে ধনী প্রভু আর তাহাকে সমুচিত সমাদর করেন না। অগ্নি ও দেবতার ন্যায় প্রভুর উপাসনা করিবে।

মিথ্যাবাদী মনুষ্যকে প্রভু দূর করিয়া দেন। প্রমাদ গর্ব্ব ও ক্রোধ পরিত্যাগ পূর্ব্বক স্বামীর আজ্ঞানুবর্ত্তী হইয়া কার্য্য করিবে। কর্ত্তব্যা-কর্ত্তব্য নির্ণয়স্থলে যাহা প্রভুর হিত ও প্রিয়কর হয় তাহাই বর্ণন করিবে। যে স্থলে হিতকর প্রিয়বাক্য নিতান্ত দুর্লভ, সে স্থলে প্রভুর প্রিয়বাক্যে উপেক্ষা করিয়া হিতবাক্য বলাই কর্ত্তব্য। কদাচ প্রভু-বাক্যের প্রতি-কুলাচরণ করিবে না। এবং অপ্রিয় ও অহিত কথা তাঁহার নিকট বর্ণন করিবে না। পণ্ডিত ব্যক্তি আপনাকে প্রভুর অপ্রিয়পাত্র মনে করিয়া তাঁহার সেবা করেন ও সর্ব্বদা অপ্রমত্ত চিত্তে তাঁহার হিত ও প্রিয়কার্য্যে তৎপর হয়েন। যে ব্যক্তি প্রভুর অনিষ্ট চেষ্টা, তাঁহার অহিতকারি-দিগের সহবাস ও অনধিকার চর্চ্চায় পরাঙ্মুখ হয়েন, তিনি ধনী-প্রভু গৃহে বাস করিবার উপযুক্ত পাত্র। পণ্ডিতরা প্রভুর দক্ষিণে বা বাম পার্শ্বে উপবেশন করিবেন। কোন গূঢ় বিষয় প্রত্যক্ষ হইলেও তাহা অন্যের নিকট ব্যক্ত করিবে না; তাহা হইলে সামান্য ব্যক্তিদিগেরও অবিশ্বাস হইতে হয়। প্রভু যদি মিথ্যা বলেন, তাহা অন্যের নিকট কদাচ প্রকাশ করিবে না। তাঁহারা মিথ্যাবাদীর প্রতি অত্যন্ত বিরক্ত হয়েন এবং পণ্ডিতাভিমানী-লোকদিগকে ঘৃণা করেন। আমি "বীর বা বুদ্ধিমান" এই বলিয়া কদাচ প্রভুর নিকট গর্ব্ব প্রকাশ করিবে না। যিনি অপ্রমত্তচিত্তে সতর্কতাপূর্ব্বক প্রভুর প্রিয়কার্য্য ও হিতকার্য্য করেন, তিনি তাঁহার প্রণয়াস্পদ ও ঐশ্বর্য্যশালী হইয়া নানাবিধ ভোগ সুখে কাল যাপন করেন।

প্রভুর নিকটে স্থিরভাবে সমাসীন থাকিবে, হস্ত, পদ ও ওষ্ঠ প্রভৃতি সতত সঞ্চালন করিবে না, উচ্চৈঃস্বরে কথা কহিবে না এবং অতি গোপনে নিষ্ঠীবন ও বাতাদি পরিত্যাগ করিবে। কোন প্রকার হাস্যের বিষয় উপস্থিত হইলে হৃষ্ট হইয়া অতি হাস্য ও ধৈর্য্যাবলম্বনপূর্ব্বক হাস্য

সম্বরণ, এই উভয়ই বিরুদ্ধ। অতি হাস্যে উন্মত্ততা ও হাস্য সংবরণে গাম্ভীর্য্য প্রকাশ করা হয়। এই নিমিত্ত তৎকালে মৃদু মৃদু হাস্য করা কর্ত্তব্য। যিনি লাভে হৃষ্ট ও অপমানে দুখিত হয়েন না এবং সর্ব্বদাই অপ্রমত্ত থাকেন, তিনিই ধনীর গৃহের উপযুক্ত পাত্র যে পণ্ডিত অমাত্য সর্ব্বদা প্রভু এবং প্রভু পুত্রের স্তব স্তুতি করেন, তিনি চিরকাল প্রিয়পাত্র হইয়া থাকেন। যে অনুগৃহীত অমাত্য কোন কারণ বশতঃ নিগৃহীত হইয়াও প্রভুর প্রতি বিদ্বেষ প্রকাশ না করেন, তিনি পুনরায় সম্পদলাভ করিতে পারেন। যিনি প্রভুর নিকট উপজীবিকা লাভ ও তাঁহার বিষয়ে বাস করেন তিনি সতত প্রভুর সমক্ষে ও পরোক্ষে তদীয় গুণানুবাদ করিবেন। যে কর্ম্মচারী বলপূর্ব্বক বিষয়ভোগ করিবার করিবার নিমিত্ত প্রভুর নিকট প্রার্থনা করেন, তিনি অচিরকাল মধ্যে পদচ্যুত হয়েন। বুদ্ধিমান ব্যক্তি প্রভুকৃত উপকার সতত বিপক্ষের নিকট প্রকাশ করিবে না এবং প্রভুকে সর্ব্বদা শিক্ষা প্রদানে সমুদ্যত হইবে না। যে ব্যক্তি বলবান, অম্লান সত্যবাদী মৃদু ও দান্ত হইয়া সর্ব্বদা ছায়ার ন্যায় প্রভুর অনুগত হইতে পারেন তিনিই ধনী-প্রভু-গৃহে অবস্থান করিবার উপযুক্ত। প্রভু অন্য ব্যক্তিকে কোন কার্য্যে নিয়োগ করিলে যিনি কি করিব বলিয়া সেই কর্ম্মে অগ্রসর হয়েন তিনিই প্রভু গৃহে বাস করিবার উপযুক্ত পাত্র। যিনি প্রভু কর্ত্তৃক গূঢ় বা প্রকাশ্য কার্য্যে নিয়োজিত হইয়া তৎসাধনে পরাঙ্মুখ না হয়েন তিনিই ধনী প্রভুগৃহে বাস করিবার উপযুক্ত। যিনি প্রবাসিত হইয়া পরম প্রণয়াস্পদ পুত্রকলত্র প্রভৃতি স্মরণ করেন না এবং সুখের নিমিত্ত দুঃখ সহ্য করিতে পারেন, তিনিই ধনী-প্রভুগৃহে বাস করিবার উপযুক্ত। কদাচ প্রভুর সদৃশ বেশ-ভূষা করিবে না, তাঁহার সম্মুখে অতি হাস্য করিবে না এবং যন্ত্রণা বহু ব্যক্তির নিকট ব্যক্ত করিবে না। অর্থস্পৃহা পরিত্যাগপূর্ব্বক কার্য্য করিবে; কারণ, কোন দ্রব্য

অপহরণ করিলে বন্ধন হইবার সম্পূর্ণ সম্ভাবনা। প্রভু যে সকল যান, বস্ত্র, অলঙ্কার অথবা অন্য যে কোন বস্তু প্রসাদ স্বরূপ প্রদান করিবেন তাহাই সতত ধারণ করিবে। এইরূপ সাবধানে কালাতিপাত করিতে পারিলে প্রভুর প্রিয়পাত্র হওয়া যায়।

৩। পরপত্নী দয়ার পাত্র, পরপত্নীতে অভিলাষ কদাপি কর্ত্তব্য নহে।

৪। অকার্য্য পরিত্যাগই সৎপুরুষের প্রধান ব্রত।

৫। বীর-পত্নীগণ স্বামীর নিমিত্ত অশেষবিধ ক্লেশ ভোগ করিয়া চরমে পতিলোক প্রাপ্ত হয়েন।

৬। জীবিত ব্যক্তির ভার্য্যাকে অপমানিত করিয়া অপমানকারী কখন থাকিতে পারে না।

৭। ভার্য্যাকে রক্ষা করিতে পারিলে পুত্রকে রক্ষা করা হয়, পুত্র রক্ষিত হইলে আত্মাও রক্ষিত হয়। কারণ আত্মাই ভার্য্যার গর্ভে জন্মগ্রহণ করে।

৮। সাম, দাম, ভেদ, দণ্ড ও বলিকর্ম্ম প্রভৃতি উপায় দ্বারা বলবান শত্রুকে এবং বলপূর্ব্বক দুর্ব্বল শত্রুকে বশীভূত করা কর্ত্তব্য এবং সান্ত্ববাদ দ্বারা মিত্র মণ্ডলীকে বশীভূত করিবে।

৯। বলবান প্রভুরা সহসা অধিকৃতের উপর ক্রোধপরবশ হইয়া উঠেন।

## ( উদ্যোগ পর্ব্ব )

১। গর্দ্দভের প্রতি মৃদুভাব ও গো সকলের প্রতি তীব্রভাব অবলম্বন করাই শ্রেয়।

২। নিখিল ভূতের মধ্যে প্রাণী, প্রাণীর মধ্যে বুদ্ধিমান, বুদ্ধিমানের মধ্যে মনুষ্য মনুষ্যের মধ্যে ব্রাহ্মণ এবং ব্রাহ্মণের মধ্যে বেদজ্ঞ পুরুষরা শ্রেষ্ঠ। কৃতবুদ্ধি বৈদিকের মধ্যে যাঁহারা জ্ঞানানুরূপ কার্য্য করেন তাঁহারাই শ্রেষ্ঠ। তন্মধ্যে ব্রহ্মবেত্তাই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ বলিয়া পরিগণিত হইয়া থাকেন।

৩। ধর্ম্ম ব্যবহার দ্বারা কৃপালু ব্যক্তিদিগের নিকট এবং পূর্ব্ব পুরুষাচরিত কুল ধর্ম্মের উল্লেখ দ্বারা বৃদ্ধদিগের নিকট কার্য্যোদ্ধার হয়।

৪। সাধুগণের সহিত অন্ততঃ একবারও মিলিত হওয়া কর্ত্তব্য, সাধু সমাগম পরিত্যাগ করা কোনক্রমেই উচিত নহে। ধীরব্যক্তি অর্থকৃচ্ছ্র সময়ে সাধুসঙ্গকেই অর্থ বলিয়া নির্দ্দেশ করেন। ফলতঃ সৎ-পুরুষ সহবাস মহামূল্য রত্ন স্বরূপ, এই নিমিত্ত জ্ঞানী ব্যক্তিরা সাধুগণের হিংসা করেন না।

৫। যে ব্যক্তি ভীত ও শরণাপন্নকে শত্রুহস্তে প্রত্যর্পণ করে, তাহার ভাগ্যে বীজ যথাকালে অঙ্কুরিত হয় না, সে স্বয়ং শরণাপন্ন হইতে ইচ্ছা করিলে কেহই তাহার শরণ্য হয় না; তাহার অন্ন ভোজন করা বৃথা, সে বিশেষ যত্ন করিলেও অচেতন হইয়া স্বর্গ হইতে চ্যুত হয়।

৬। যাহার স্বীয় সুখ সাধন ও দুঃখ নিবারণ করাই একমাত্র উদ্দেশ্য; সে নিতান্ত ইন্দ্রিয়-পরতন্ত্র। বিষয় বাসনা কেবল স্বীয় পরিতাপের হেতু, যে ব্যক্তি উহা পরিত্যাগ করিতে পারে, সে দুঃখ হইতে বিমুক্ত হয়। যেমন অগ্নিতে ইন্ধন প্রদান করিলে তাহার তেজ বৃদ্ধি হয়; তদ্রূপ কাম্য বস্তুর উপভোগে কামের প্রাদুর্ভাব হইয়া থাকে।

৭। ভাগ্যহীন ব্যক্তি কদাচ বিগ্রহে সমর্থ হয় না এবং গীত শ্রবণ বা মাল্য গন্ধ ও অনুলেপন প্রভৃতি সামগ্রী উপভোগ কিম্বা উত্তমোত্তম বসন, পরিধান করিতে বঞ্চিত হইয়া থাকে।

৮। মনুষ্য সমুদয় পৃথিবীর অধীশ্বর হইলেও জরা, মৃত্যু এবং প্রিয় অপ্রিয় সুখ ও দুঃখ ইহার কিছুই অতিক্রম করিতে পারে না।

৯। কোন স্থানে অধর্ম্ম ধর্ম্ম রূপ ধারণ করে, কোন স্থানে ধর্ম্ম অধর্ম্ম রূপ ধারণ করে, আর কোন স্থানেই বা বাস্তবিক ধর্ম্ম ধর্ম্মের ন্যায় প্রতীয়মান হয়। প্রাজ্ঞ ব্যক্তিরা অনায়াসে প্রজ্ঞাবলে তৎসমুদয় বুঝিতে পারেন।

১০। বর্ণ চতুষ্টয় পৃথক পৃথক ধর্ম্মনির্দ্দিষ্ট থাকিলেও আপৎকালে তাহারা পরস্পর পরস্পরের ধর্ম্ম পরিগ্রহ করিতে পারে।

১১। যে ব্যক্তি বিপন্ন না হইয়াও লোভ প্রযুক্ত আপদ্ধর্ম্মের অনুসরণ করে সে নিতান্ত নিন্দনীয়।

১২। মনীষিগণের তত্ত্বজ্ঞানান্বেষণার্থে সজ্জনগণ সমীপে ভিক্ষা করিয়া জীবিকা নির্ব্বাহ করা শাস্ত্র সম্মত, কিন্তু যাহারা অব্রাহ্মণ অথচ তত্ত্বজ্ঞানান্বেষী নহে, তাহাদের স্ব স্ব, জাতিধর্ম্ম অবলম্বন পূর্ব্বক কালাতিপাত করাই শ্রেয়।

১৩। কি সাধু, কি অসাধু, কি বালক, কি বৃদ্ধ কি বলবান্ কি দুর্ব্বল ধাতা সকলকেই বশীভূত করেন। তিনি পূর্ব্ব কর্ম্মানুসারে বালককে পাণ্ডিত্য, ও পণ্ডিতকে বালকত্ব, প্রদান করিয়া থাকেন, সকলেই তাঁহার অধীন।

১৪। যে ব্যক্তি নিয়মানুসারে শরীর ধারণ করিয়া আত্মনিষ্ঠ হয়, সে ব্যক্তি ভাগ্যবশতঃ কুলীনত্ব, বলবত্ব, যশস্বিত, শস্ত্রজ্ঞতা, সুখজীবিত্ব ও জিতাত্মত্ব এই গুণ ষটকের অধিকারী হয়।

১৫। যে ব্যক্তি কামী, বা চৌর, এবং যে ব্যক্তি দুর্ব্বল ও হীন-সাধন হইয়া বলবান শত্রু কর্ত্তৃক আক্রান্ত অথবা যাহার সর্ব্বস্ব অপহৃত হইয়াছে, তাহাদের নিদ্রাচ্ছেদ হইয়া থাকে।

১৬। আত্মজ্ঞান, ধর্ম্ম কর্ম্ম তিতিক্ষা, ও ধর্ম্মনিত্যতা যে ব্যক্তিকে অর্থ হইতে বিচলিত করিতে না পারে তিনিই পণ্ডিত।

যিনি অনাস্তিক ও শ্রদ্ধাবান হইয়া প্রশস্ত কার্য্যানুষ্ঠান ও নিন্দিত কর্ম্ম পরিত্যাগ করেন, তিনিই পণ্ডিত।

যিনি ক্রোধ হর্ষ, দর্প, লজ্জা অনম্রতা ও আত্মাভিমান-পরতন্ত্র হইয়া অর্থ হইতে ভ্রষ্ট না হয়েন তিনিই পণ্ডিত।

যাহার কার্য্য ও মন্ত্রণার ফল সমুচিত না হইলে শত্রুগণ উহা জানিতে পারে না, তিনিই পণ্ডিত।

শীত, গ্রীষ্ম, ভয়, অনুরাগ, সমৃদ্ধি বা অসমৃদ্ধিতে যাঁহার কার্য্যের বিঘ্ন উৎপাদন হয় না তিনিই পণ্ডিত।

যিনি স্বীয় শক্ত্যনুসারে কার্য্য সাধনের ইচ্ছা বা কার্য্য সম্পাদন করেন এবং কোন বিষয়ে অবজ্ঞা প্রদর্শন করেন না তিনিই পণ্ডিত।

যিনি শীঘ্র বুঝিতে পারেন, অধিকক্ষণ শ্রবণ করেন, উত্তমরূপ বিবেচনা না করিয়া, কেবল কামবশতঃ অর্থ সাধনে প্রবৃত্ত হয়েন না এবং যথাযথ জিজ্ঞাসিত না হইয়া পরার্থে বাক্য ব্যয় করেন না, তিনিই পণ্ডিত।

যিনি অপ্রাপ্য বিষয়লাভে অভিলাষী হন না; বিনষ্ট বস্তুর নিমিত্ত শোক সন্তাপ করেন না এবং আপৎকালেও কদাচ বিমুগ্ধ হন না, তিনিই পণ্ডিত।

যিনি অগ্রে কার্য্য নিশ্চয় করিয়া পশ্চাৎ তদনুষ্ঠানে প্রবৃত্ত হন, সম্পূর্ণ রূপে কার্য্য শেষ না করিয়া ক্ষান্ত হন না এবং একমুহূর্ত্তও বৃথা অতি-বাহিত করেন না, তিনিই পণ্ডিত।

যিনি সজ্জনোচিত কার্য্যে সতত অনুরক্ত থাকেন, ঐশ্বর্য্যপ্রদ কর্ম্মের অনুষ্ঠান করেন এবং হিতকর কার্য্যে কদাচ অসূয়া প্রদর্শন করেন না তিনিই পণ্ডিত।

যিনি আপনার সম্মানে হৃষ্ট ও অপমানে পরিতপ্ত হন না এবং হ্রদের ন্যায় সতত অবিচলিত ও অক্ষুব্ধ থাকেন তিনিই পণ্ডিত।

যিনি অকুণ্ঠিত চিত্তে বাক্য প্রয়োগ করেন, লোকবার্ত্তা পরিজ্ঞাত থাকেন, তর্কে বিশেষ প্রতিভা লাভ করেন এবং আশু গ্রন্থের অর্থ ব্যাখ্যা করিতে পারেন তিনিই পণ্ডিত।

যিনি সর্ব্বভূতের তত্ত্বজ্ঞ, সর্ব্ব কর্ম্মের যোগজ্ঞ ও সকল মনুষ্যের উপায়জ্ঞ, তিনিই পণ্ডিত।

যাঁহার অধ্যয়ন প্রজ্ঞানুযায়ী ও প্রজ্ঞা শাস্ত্রানুসারিনী যিনি কদাচ আর্য্য ব্যক্তির মর্য্যাদা ভঙ্গ করেন না এবং বিপুল অর্থ, বিদ্যা ও ঐশ্বর্য্য লাভ করিয়াও অনুদ্ধত চিত্তে কালযাপন করেন তিনিই পণ্ডিত।

১৭। যে ব্যক্তি অধ্যয়ন না করিয়াও পণ্ডিতাভিমান প্রকাশ করে, দরিদ্র হইয়াও ধনগর্ব্ব ও কুকার্য্য দ্বারা ধনোপার্জ্জনের চেষ্টা করে সেই ব্যক্তি মূঢ়।

যে ব্যক্তি ভক্তিহীন মানবকে অভিলাষ ও ভক্ত ব্যক্তিকে পরিত্যাগ এবং বলবানের প্রতি বিদ্বেষ করে সেই ব্যক্তি মূঢ়।

যে ব্যক্তি শত্রুকে মিত্র জ্ঞান করে, মিত্রের দ্বেষ ও হিংসা করে এবং অসৎ কর্ম্মে ব্যাপৃত হয় সেই ব্যক্তি মূঢ়।

যে ব্যক্তি সাংসারিক কার্য্যে সতত সন্দিহান হয় ও আশু-কর্ত্তব্য কর্ম্মে বিলম্ব করে সেইই মূঢ়।

যে ব্যক্তি পিতৃশ্রাদ্ধ ও দেবার্চ্চনে বিরত হয় এবং মিত্রের প্রতি অনুরক্ত হয় না সেই ব্যক্তি মূঢ়।

যে ব্যক্তি আহূত না হইয়াও গমন, জিজ্ঞাসিত না হইয়াও বহু বাক্যব্যয় ও অবিশ্বস্ত ব্যক্তির উপর বিশ্বাস করে, সেই ব্যক্তি মূঢ়।

যে ব্যক্তি স্বয়ং দোষী হইয়াও পরের প্রতি দোষারোপ করে এবং অনুমাত্র ক্ষমতাপন্ন না হইয়াও সতত ক্রুদ্ধ হয় সেই ব্যক্তি মূঢ়।

যে ব্যক্তি আত্মবল অবগত না হইয়া ধর্ম্মার্থ পরিবর্জ্জিত অলভ্য বস্তুর লাভে বাসনা করে সেই মূঢ়।

যে অদণ্ড ব্যক্তিকে দণ্ড দান করে ও অজ্ঞাতসারে ধনীর উপাসনা করে এবং যে ব্যক্তি অদাতার প্রসাদনে প্রবৃত্ত হয় সেই ব্যক্তি মূঢ়।

১৮। যে ব্যক্তি স্বীয় ভৃত্যগণকে যথোচিত অর্থ প্রদান না করিয়া একাকী সম্পত্তি সম্ভোগ ও সুন্দর বসন পরিধান করে, সে ব্যক্তি নৃশংস।

১৯। একজন পাপ করিলে অন্য ব্যক্তিকেও ভোগ করিতে হয়, কিন্তু ফল ভোক্তা সেই পাপ হইতে বিমুক্ত হইতে পারে, পাপকর্ত্তা বিমুক্ত হইতে পারে না।

২০। ধনুর্দ্ধরের বিনির্ম্মুক্ত সায়ক দ্বারা একবারে এক ব্যক্তির প্রাণ নাশ হওয়াও সন্দেহ; কিন্তু বুদ্ধিমানের বুদ্ধি প্রভাবে রাজা ও তাহার সমুদয় রাজ্য এক কালে বিনষ্ট হইতে পারে।

২১। বিষ-রস একজনকেই বিনাশ করিতে পারে ও শস্ত্র দ্বারাও একজন বিনষ্ট হয়, কিন্তু মন্ত্রবিপ্লব হইলে ভূপতি সমুদয় প্রজা ও রাজ্য সমভিব্যাহারে একবারে উৎপন্ন হয়।

২২। একাকী মিষ্ট দ্রব্য ভক্ষণ, অর্থ চিন্তা, পথ পর্য্যটন, ও প্রসুপ্ত ব্যক্তিগণের মধ্যে জাগরণ করা বিধেয় নহে।

২৩। ক্ষমাবান ব্যক্তির একমাত্র দোষ এই যে, তিনি সকলের প্রতি ক্ষমা প্রদর্শন করেন বলিয়া লোক তাঁহাকে অসমর্থ জ্ঞান করে, কিন্তু তাঁহার ঐ দোষ গণনীয় নহে; কারণ ক্ষমা মনুষ্যের পরম ধন, ক্ষমা অসমর্থ ব্যক্তি গুণ সমর্থ ব্যক্তির ভূষণ, এই জগতী তলে ক্ষমা অদ্বিতীয় বশীকরণ; ক্ষমা দ্বারা সমুদয় কার্য্যই সম্পন্ন হইতে পারে। যে ব্যক্তি ক্ষমা রূপ খড়্গ ধারণ করিয়া থাকে; দুর্জ্জনগণ তাহার কি করিতে পারে? বহ্নি তৃণ শূন্য স্থানে নিপতিত হইলে স্বয়ং প্রশমিত হইয়া থাকে। কিন্তু ক্ষমাহীন ব্যক্তি আপনিই সমুদয় দোষের ভাজন হইয়া উঠে।

২৪। ধর্ম্মই একমাত্র শ্রেয়ঃ ক্ষমাই একমাত্র শান্তি, বিদ্যাই একমাত্র তৃপ্তি, ও অহিংসাই একমাত্র সুখনিদান।

২৫। মনুষ্য ইহলোকে পরুষ বাক্য প্রয়োগ ও অসতের পূজা এই দুই কর্ম্ম পরিত্যাগ করিলে যশস্বী হয়।

২৬। যে স্ত্রী নিজ কান্তকেই কামনা করে ও যে পুরুষ পূজীত ব্যক্তিকেই পূজা করে তাহারাই লোকের বিশ্বাস ভাজন হয়।

২৭। নির্দ্ধনের অভিলাষ ও অনীশ্বরের ক্রোধ সুতীক্ষ্ণ কণ্টক স্বরূপ হইয়া তাহাদের হৃদয় ক্ষত বিক্ষত করে।

২৮। নিশ্চেষ্ট গৃহস্থ ও ধর্ম্মতৎপর ভিক্ষুক এই উভয়বিধ লোক জনসমাজে শোভিত হয় না।

২৯। ক্ষমাবান প্রভু ও বদান্য দরিদ্র এই দুইপ্রকার ব্যক্তিই স্বর্গে বাস করে।

৩০। অপাত্রে গৌরব ও পাত্রে অগৌরব প্রদর্শন এই উভয়বিধ কার্য্য করিলে ন্যায়ানুগত কর্ম্মের বিপরীতানুষ্ঠান হয়।

৩১। যে ব্যক্তি অপরিমিত ধনসম্পন্ন হইয়াও অদাতা হয় এবং যে ব্যক্তি দরিদ্র হইয়াও তপঃপরায়ণ না হয় এই উভয়বিধ লোককেই গলদেশে শিলা বন্ধন পূর্ব্বক জলে নিক্ষেপ করা কর্ত্তব্য।

৩২। যে পরিব্রাজক যোগশীল এবং যে বীর সংগ্রামে অগ্রসর হইয়া নিহত হয় এই দুইপ্রকার লোকই পূজ্যবান।

৩৩; পরদ্রব্যাপহরণ, পরদারাভিমর্ষণ, এবং সুহৃৎ পরিত্যাগ এই ত্রিবিধ দোষই অতি ভয়ানক।

কাম ক্রোধ ও লোভ এই তিন রিপু নরকের ত্রিবিধ দ্বার স্বরূপ ও আত্মবিনাশের হেতু এই নিমিত্ত এই রিপুত্রয়কে পরিত্যাগ করিবে।

যে ব্যক্তি ভক্ত, যে ব্যক্তি উপাসক, এবং যে ব্যক্তি "আমি তোমার" বলিয়া আশ্রয় গ্রহণ করে ; এই তিনপ্রকার শরণাপন্ন লোককে বিষম শঙ্কটেও পরিত্যাগ করিবে না।

৩৪। শত্রুকে কুশ্রী হইতে বিমুক্ত করা বরপ্রদান, রাজ্যলাভ, ও পুত্রের জন্ম এই তিন কর্ম্মের সদৃশ।

৩৫। অল্প বুদ্ধি, দীর্ঘসূত্র, অলস, স্তাবক, এই চতুর্ব্বিধ ব্যক্তির সহিত মন্ত্রণা করিবে না।

৩৬। আপনার অশেষ সম্পত্তিশালী গার্হস্থ্যধর্ম্মযুক্ত ভবনে, বৃদ্ধ জ্ঞাতি, অবসন্ন কুলীন, দরিদ্র সখা, ও অপত্যহীন ভগিনী এই চারি প্রকার লোক বাস করুক।

৩৭। দেবগণের সঙ্কল্প, ধীমানদিগের অনুভাব, কৃতবিদ্যগণের বিনয় ও পাপ কর্ম্মের বিনাশ এই চারিটি বিষয়ই সদ্য ফল প্রদান করে।

৩৮। মানাগ্নিহোত্র, মানমৌন, মানাধিত ও মানযজ্ঞ এই চতুর্ব্বিধ কার্য্য স্বভাবতঃ ভয়াবহ নহে ; কিন্তু অযথাভূত অনুষ্ঠিত হইলে সাতিশয় ভয়ঙ্কর হইয়া উঠে।

৩৯। লোক সাতিশয় যত্নসহকারে পিতা, মাতা, হুতাশন, আত্মা ও গুরু এই পঞ্চ প্রকার অগ্নির পরিচর্য্যা করিবে।

৪০। দেব, মনুষ্য, ভিক্ষুক, অতিথি ও পিতৃলোকের পূজা করিলে যশোলাভ হয়।

৪১। যেমন জলপূর্ণ পাত্রের কোন স্থানে ছিদ্র থাকিলে তদ্দ্বারা ক্রমে ক্রমে সমুদয় জল নিষ্কাশিত হয় ; তদ্রূপ মনুষ্যের পঞ্চ ইন্দ্রিয়ের

মধ্যে কোন ইন্দ্রিয় স্খলিত হইলে তন্নিবন্ধন সমুদয় প্রজ্ঞা বিনষ্ট হইয়া যায়।

৪২। ঐশ্বর্য্যাভিলাষী ব্যক্তির নিদ্রা, তন্দ্রা, ভয়, ক্রোধ, আলস্য, দীর্ঘসূত্রতা, এই ছয় দোষ পরিত্যাগ করা অবশ্য-কর্ত্তব্য।

৪৩। জ্ঞানবান ব্যক্তি, অপ্রবক্তা আকার্য্য, অধ্যয়ন শূন্য ঋত্বিক, অরক্ষক ভূপতি, অপ্রিয়বাদিনী ভার্য্যা গ্রাম নিবাসাভিলাষী গোপাল ও বননিবাসাভিলাষী নাপিত এই ছয় জনকে পরিত্যাগ করেন।

৪৪। সত্য, দান, অনালস্য, অনসূয়া, ক্ষমা ও ধৈর্য্য এই ছয় গুণ পরিত্যাগ করা কদাপি পুরুষের বিধেয় নহে।

৪৫। গো, কৃষি, ভার্য্যা, সেবা, বিদ্যা এই পাঁচ বিষয় রক্ষণাবেক্ষণ না করিলে তৎক্ষণাৎ বিনষ্ট হইয়া যায়।

৪৬। শিক্ষিত ছাত্রগণ আচার্য্যের প্রতি, বিবাহিত ব্যক্তিগণ মাতার প্রতি, বিগতকাম পুরুষগণ নারীর প্রতি, কৃতকার্য্য ব্যক্তিগণ প্রয়োজনের প্রতি, পারপ্রাপ্ত ব্যক্তিগণ নৌকার প্রতি ও আরোগ্যপ্রাপ্ত ব্যক্তিগণ চিকিৎসকের প্রতি অশ্রদ্ধা প্রদর্শন করিয়া থাকে।

৪৭। এই জীবলোকে আরোগ্য, আনৃণ্য, অপ্রবাস, সৎসংসর্গ, অনুকূল জীবিকা ও নির্ভয়ে বাস এই ছয়টি জীবলোকের সুখ।

৪৭। ঈর্ষা, ঘৃণী, অসন্তুষ্ট, ক্রোধপরায়ণ, নিত্যশঙ্কিত ও পরভাগ্যোপজীবী এই ষড়বিধ ব্যক্তি নিত্য দুঃখিত বলিয়া পরিগণিত।

৪৯। নিত্য অর্থের আগম, অরোগিতা, প্রিয়তমা ভার্য্যা, বশ্যপুত্র, অর্থকরী বিদ্যা ও প্রিয়বাদিনী বনিতা, এই ছয়টি জীবলোকের সুখ।

৫০। কাম, ক্রোধ, শোক, মোহ, মদ ও মান এই ছয়টি মনুষ্যের চিত্তে সতত অবস্থান করিতেছে; কিন্তু যে ব্যক্তি এই সমুদয় পরাজয় করিতে পারেন; তিনি কদাচ পাপ বা অনর্থের ভাজন হন না।

৫১। চৌর, চিকিৎসক, প্রমদা, যাজক, রাজা ও পণ্ডিত এই ছয় প্রকার লোক প্রমত্ত, ব্যথিত, কামুক, যজমান, বিবাদি ও মূর্খ এই ছয় প্রকার লোকের নিকট হইতেই জীবিকানির্ব্বাহ করেন।

৫২। স্ত্রী, অক্ষ, মৃগয়া, বাক-পারুষ্য, দণ্ড, পারুষ্য ও অর্থ দূষণ এ সপ্তদোষ পরিত্যাগ করা রাজাদিগের অবশ্য কর্ত্তব্য।

৫৩। ব্রহ্মস্বহরণ, ব্রহ্মহত্যা, ব্রাহ্মণগণের প্রতি দ্বেষ, তাঁহাদিগের সহিত বিরোধ, তাঁহাদিগের নিন্দায় আনন্দ ও প্রশংসায় ঈর্ষা প্রকাশ, কার্য্যকালে তাঁহাদিগকে আহ্বান না করা, তাঁহারা যাচ্ঞা করিলে তাঁহাদের প্রতি অসূয়া প্রদর্শন এই আটটি মনুষ্যের বিনাশের পূর্ব্ব নিমিত্ত।

৫৪। বন্ধুবর্গের সহিত সমাগম, বিপুল অর্থাগম, পুত্রকে আলিঙ্গন, স্ত্রীসংসর্গ, উপযুক্ত সময়ে প্রিয়ালাপ, সপক্ষের সমুন্নতি, অভিলষিত বস্তুলাভ ও জনসমাজে এই আটটি বর্ত্তমানে সাতিশয় সুখপ্রদ।

৫৫। প্রজ্ঞা, কুলীনত্ব, ধম, শ্রুত, পরাক্রম, অবহুভাষিতা, সাধ্যানুসারে দান ও কৃতজ্ঞতা এই আটটি গুণ মনুষ্যকে প্রফুল্ল করে।

৫৬। এই দেহরূপ গেহে নব দ্বার, তিন স্তম্ভ ও পঞ্চ সাক্ষী বর্ত্তমান আছে এবং চিদাত্মা উহাতে অধিষ্ঠান করিতেছেন। যে ব্যক্তি ইহা জানিতে পারেন তিনিই যথার্থ পণ্ডিত।

৫৭। মত্ত, প্রমত্ত, উন্মত্ত, শ্রান্ত, ক্রুদ্ধ, বুভুক্ষু, ত্বরান্বিত, লুব্ধ, ভীত ও কামী এই দশবিধ ব্যক্তি ধর্ম্ম অবগত হইতে পারেন না; এই নিমিত্ত ইহাদের সহিত সংসর্গ করা কোনক্রমেই কর্ত্তব্য নহে।

৫৮। যে লোক কাম, ক্রোধ পরিত্যাগ ও সৎপাত্রে ধন প্রদান করেন এবং সবিশেষ শ্রুতশালী ও ক্ষিপ্রকারী হন, সমুদয় লোক তাঁহারই মতানুসারে কর্ম্ম করিয়া থাকে।

৫৯। যিনি অনর্থক প্রবাস, পাপাত্মাদিগের সহিত বাস, পরদারা-ভিমর্ষণ, দম্ভ, চৌর্য্য, ক্রূরতা ও মদ্যপান পরিত্যাগ করেন তিনিই সতত সুখভোগী।

৬০। যিনি ক্রোধপরবশ হইয়া ত্রিবর্গ সাধনে সমুদ্যত হন না, যিনি জিজ্ঞাসিত হইলে যথার্থ উপদেশ প্রদান করেন, যিনি মিত্রের নিমিত্ত বিবাদ করেন না এবং পূজীত না হইলেও ক্রুদ্ধ হন না, তিনিই জ্ঞানী।

৬১। যিনি কাহারও অসূয়া করেন না, সতত দয়া প্রকাশ করেন, স্বয়ং দুর্ব্বল হইয়া কাহারও সহিত বিরোধ করেন না। অতিবাদে প্রবৃত্ত হন না এবং বিবাদ সহ্য করেন, তিনি সর্ব্বত্র প্রশংসালাভ করিতে পারেন।

৬২। যিনি কদাপি উদ্ধত বেশ ধারণ করেন না, স্বীয় পুরুষকার প্রকাশ পূর্ব্বক অন্যের নিন্দা করেন এবং গর্ব্বিত হইয়া কাহারও প্রতি কটুবাক্য প্রয়োগ করেন না, সকলেই তাঁহার প্রিয়ানুষ্ঠান করিয়া থাকে।

৬৩। বৈর প্রশান্ত হইলে যিনি আর তাহা উদ্দীপিত করেন না, যিনি নিতান্ত দৃপ্ত বা নিতান্ত নিস্তেজের ন্যায় ব্যবহার এবং আপনার দুর্গতি বিবেচনা করিয়াও অকার্য্যে প্রবৃত্ত হন না, যিনি আপনার সুখে

বা পরের দুঃখে প্রহৃষ্ট হন না এবং যিনি দান করিয়া অনুতাপ করেন না তিনিই যথার্থ সৎস্বভাবশালী।

৬৪। যিনি দেশাচার, ভাষাভেদ ও জাতি ধর্ম্মের আধিপত্য লাভ করিতে বাসনা করেন, তিনিই উত্তম ও অধম বিষয়ের মর্ম্মজ্ঞ এবং সকল স্থানেই সাধুগণের উপর আধিপত্য লাভ করিতে সমর্থ।

৬৫। যে মনস্বী দম্ভ, মোহ, মাৎসর্য্য, পাপকার্য্য, রাজদ্বেষ, খলতা, বহুব্যক্তির সহিত শত্রুতা এবং মত্ত, উন্মত্ত ও দুর্জ্জনগণের সহিত তর্ক বিতর্ক করেন না, তিনিই প্রধান প্রজ্ঞাশালী।

৬৬। যিনি দম, শৌচ, দেবার্চ্চন, বিবিধ মঙ্গলকার্য্য ও প্রায়শ্চিত্ত প্রভৃতি নিত্যকর্ম্মের অনুষ্ঠান করেন; দেবগণ সতত তাঁহার অভ্যুদয়ে প্রবৃত্ত থাকেন।

৬৭। যিনি সম ব্যক্তির সহিত বৈবাহিক সম্বন্ধ, সখ্য সংস্থাপন, আলাপ ও ব্যবহার করিয়া থাকেন এবং পণ্ডিতদিগের অনুবর্ত্তী হন, তিনিই যথার্থ নীতিজ্ঞ।

৬৮। যিনি আশ্রিত ব্যক্তিগণকে যথাযোগ্য ভাগ প্রদানপূর্ব্বক স্বয়ং পরিমিত ভোজন করেন, অপরিমিত কর্ম্ম করিয়া পরিমিত নিদ্রা যান এবং যাজ্ঞা করিলে শত্রুকেও ধন দান করেন, সেই মহাত্মা কদাচ অনর্থের ভাজন হন না।

৬৯। যাঁহার ইচ্ছা ও কর্ম্ম অন্যে জানিতে পারে না এবং যিনি গোপনে মন্ত্রণা করিয়া কার্য্যানুষ্ঠান করেন; তাঁহার অনুমাত্র অর্থও বিনষ্ট হয় না।

৭০। যিনি সর্ব্বভূতের শান্তিতে রত সত্যবাদী, মৃদু, মানকারী ও সদাশয়, তিনি উত্তম আকর সম্ভূত মণির ন্যায় জ্ঞাতিমধ্যে শোভমান হইয়া থাকেন।

৭১। যিনি আপনার দোষ আপনিই জানিতে পারিয়া লজ্জিত হন, তিনি সর্ব্বলোকের গুরু ও সেই মহাত্মা সূর্য্যের ন্যায় তেজস্বী হইয়া দীপ্ত হন।

৭২। যাঁহার জয় ও শুভ অভিলাষ করিতে হয়, তিনি জিজ্ঞাসা না করিলেও শুভ হউক বা অশুভ হউক, প্রিয় হউক বা অপ্রিয় হউক, সমুদয়ই তাঁহার সমক্ষে বর্ণন করা কর্ত্তব্য।

৭৩। যে সকল কর্ম্ম অসত্যদোষে দূষিত, যাহা সম্পাদন করিতে হইলে অসদুপায় অবলম্বন করিতে হয় তাহা মনে করাও কর্ত্তব্য নহে।

৭৪। যদি উপায় বিহিত কর্ম্ম সিদ্ধ না হয়, তাহা হইলে মনকে গ্লানিযুক্ত করা বুদ্ধিমান ব্যক্তির একান্ত অকর্ত্তব্য।

৭৫। বিনা প্রয়োজনে কোন কর্ম্ম করিবে না, অগ্রে তাহার নিশ্চয় করিয়া পশ্চাৎ অনুষ্ঠান করিবে, অধীরতা সহকারে কোন কর্ম্ম করিবে না।

৭৬। কর্ম্মের পরিণাম ও প্রয়োজন এবং আপনার উদ্যোগ বিবেচনা করিয়া ধীরব্যক্তি অনুষ্ঠানে অগ্রসর বা পরাঙ্মুখ হইবেন।

৭৭। জরা যেমন রমণীর রূপ বিনষ্ট করে অবিনয় হইতে সেইরূপ শ্রী বিনষ্ট হয়।

৭৮। লোভ পরতন্ত্র মৎস্য পরিণামে বন্ধন আলোচনা না করিয়া ভোজ্য সামগ্রীসমাবৃত লৌহময় বড়শি গ্রাস করে।

৭৯। যাহা ভোজন করিবার উপযুক্ত, যাহা ভোজন করিলে পরিপাক হইতে পারে এবং যাহা পরিপাক অবস্থায় হিতকর হয় সম্পত্তিলিপ্সু ব্যক্তি তাহাই ভোজন করিবে।

৮০। যিনি বনস্পতির অপরিপক্ক ফল চয়ন করেন, তিনি তাহা হইতে রস প্রাপ্ত হন না, প্রত্যুত তাহার বীজ পর্য্যন্ত শুষ্ক হইয়া যায়। কিন্তু যিনি যথাকালে পরিণত ফল গ্রহণ করেন, তিনি ফল হইতে রস লাভ করেন এবং তাহার বীজ হইতেও পুনরায় ফল উৎপন্ন হইয়া থাকে।

৮১। যেমন মধুকর কুসুম রক্ষা করিয়া তাহা হইতে রস গ্রহণ করে সেইরূপ হিংসা না করিয়া মনুষ্যগণের নিকট হইতে অর্থ গ্রহণ করিবে।

৮২। মালাকর উপবন হইতে নানাবিধ পুষ্পচয়ন করে, কিন্তু মূলচ্ছেদ করে না; অতএব মালাকরের অনুকরণ করা কর্ত্তব্য। কদাচ অঙ্গারকারের অনুকরণ করা কর্ত্তব্য নহে।

৮৩। ইহার অনুষ্ঠান করিলে কি হয়, না করিলেই বা কি হয় এইরূপ বিবেচনা করিয়া কর্ম্ম করিবে, অথবা তাহা হইতে বিরত হইবে।

৮৪। যিনি প্রয়োজন অপেক্ষা করেন না, যাঁহার পুরুষকার ফল হীন, যিনি অর্থাগম-শূন্য, যাঁহার প্রসাদ নিষ্ফল ও ক্রোধ নিরর্থক, কেহই তাঁহাকে প্রভু বলিয়া স্বীকার করিতে ইচ্ছা করে না।

৮৫। কোন স্ত্রী ক্লীবকে স্বামী বলিয়া গ্রহণ করিতে ইচ্ছা করে না।

৮৬। প্রাজ্ঞব্যক্তি অল্পায়াস-সাধ্য প্রচুর ফলপ্রদ কর্ম্মের অনুষ্ঠানেই প্রবৃত্ত হন।

৮৭। যিনি সরল স্বভাব হইয়া প্রীতি-নয়নে সকলকে অবলোকন করেন, তিনি মৌন ভাব অবলম্বন করিয়া অবস্থান করিলেও লোক তাঁহার প্রতি অনুরক্ত হয়।

৮৮। সুপুষ্পিত হইয়াও ফলিত হইবে না, ফলিত হইয়াও দুরারোহ হইবে ও অপক্ক হইয়াও আপনারে পক্কবৎ প্রদর্শন করিবে; তাহা হইলে কোন কালেই বিশীর্ণ হইবে না।

৮৯। যে ব্যক্তি চক্ষু; মন, বাক্য ও কর্ম্ম দ্বারা সকলকে প্রসন্ন করেন লোক তাঁহার প্রতি প্রসন্ন হইয়া থাকে।

৯০। যেমন মৃগগণ ব্যাধ হইতে ভীত হয়, সেইরূপ প্রাণিগণ হইতে ভয় প্রাপ্ত হয়, তিনি সসাগরা ধরা লাভ করিয়াও রক্ষা করিতে পারেন না।

৯১। বায়ু যেমন জলধরকে বিচ্ছিন্ন করে, সেইরূপ দুর্নীতিপর ব্যক্তি স্বতেজে লব্ধ পৈতৃক ধনে ভ্রংশিত হইয়া থাকে।

৯২। যিনি প্রথমাবধি সাধুসমাচরিত ধর্ম্ম অনুষ্ঠান করেন, বসুধা সেই লোকের নিকট বসুপূর্ণা ও সম্পত্তি বৰ্দ্ধিনী হইয়া বৃদ্ধি হইতে থাকেন।

৯৩। যেমন চর্ম্মপাত্র অগ্নির নিকট সঙ্কুচিত হয়, সেইরূপ এই পৃথিবী ও ধর্ম্মত্যাগী ও অধর্ম্মাচারী লোকের নিকট সঙ্কুচিত হইয়া অল্প ফলশালিনী হইয়া থাকে।

৯৪। পরধন আনয়নে যেরূপ যত্ন করিতে হয়, নিজধন রক্ষণেও সেইরূপ যত্ন করিতে হয়।

৯৫। ধর্ম্মানুসারে ধনপ্রাপ্ত হইয়া অপ্রমত্ত চিত্তে রক্ষা করিলে তিনি কখনও হীন বা ক্ষীণ হন না।

৯৬। যেমন প্রস্তর হইতে কাঞ্চন সকল সঙ্কলিত হয়, সেইরূপ উন্মত্তদিগের প্রলাপ ও বালকদিগের জল্পনা হইতে সার গ্রহণ করিবে।

৯৭। ধীরব্যক্তি উঞ্ছহারীদিগের উঞ্ছ অন্বেষণের ন্যায় সর্ব্বত্র অন্বেষণ করিয়া সকল লোক হইতেই সদ্বাক্য ও সদাচার সকল সঙ্কলন করিবেন।

৯৮। যে ধেনু অনায়াসে দোহন করিতে না দেয়, লোক তাহাকেই অধিক ক্লেশ প্রদান করিয়া থাকে। আর সুখদোহ্যা গরুকে কেহ যন্ত্রণা প্রদান করে না।

৯৯। যে কাষ্ঠ পরিতপ্ত না হইলে নত হয় অথবা স্বতই নত হইয়া থাকে; কেহ তাহাকে উত্তাপিত করে না।

১০০। পশুগণের বন্ধু পর্জ্জন্য, রাজার বন্ধু মন্ত্রী, স্ত্রীর বন্ধু স্বামী, ব্রাহ্মণের বন্ধু বেদ।

১০১। ধর্ম্ম সত্যদ্বারা, বিদ্যা অভ্যাস দ্বারা, রূপ অঙ্গমার্জ্জন দ্বারা, কুল ধন দ্বারা, ধান্য পরিমাণ দ্বারা, অশ্ব ব্যায়াম শিক্ষাদি দ্বারা, ধেনু তত্ত্বাবধান দ্বারা এবং স্ত্রীলোক কুৎসিত বস্ত্র দ্বারা রক্ষণীয় হয়।

১০২। আচারভ্রষ্টদিগের কুল কদাচ কোন কার্য্যে প্রমাণ বলিয়া পরিগণিত হইতে পারে না একমাত্র সদাচার অন্ত্যজ ব্যক্তিগণ কর্ত্তৃক অনুষ্ঠিত হইলেও প্রধান প্রমাণ বলিয়া গ্রাহ্য হইতে পারে।

১০৩। ধন, রূপ, বীরত্ব, কুল মুখ, সৌভাগ্য ও সৎকারে যে ব্যক্তির ঈর্ষা হয়, তাহার ব্যাধি অনন্ত।

১০৪। যিনি অকর্ত্তব্য কর্ম্মের অনুষ্ঠান, কর্ত্তব্য কর্ম্ম পরিত্যাগ ও আকালিক মন্ত্রভেদে ভীত হন, তিনি মাদক দ্রব্য সেবা পরিত্যাগ করিবেন।

১০৫। বিদ্যা, ধন ও আভিজাত্য অসাধুগণের মদ ও সাধুগণের দমগুণের কারণ।

১০৬। যদি সাধুগণ বিখ্যাত অসাধু ব্যক্তিকে কখনও কোন কার্য্যে আহ্বান করেন, তাহা হইলে সেই ব্যক্তি সেই কার্য্যের অত্যল্পমাত্র সুসম্পন্ন না করিয়াই আপনাকে সাধু বলিয়া বিবেচনা করে।

১০৭। সাধুগণ, মহাত্মা, সাধু অসাধুদিগের গতি, কিন্তু অসাধুগণ সাধুগণের গতি নহে।

১০৮। পরিচ্ছদ সম্পন্ন ব্যক্তি সভা জয় করেন, গোধন-সম্পন্ন ব্যক্তি মিষ্ট ভোজনাবিলাস জয় করেন, যান-সম্পন্ন ব্যক্তি পথ জয় করেন এবং শীল-সম্পন্ন ব্যক্তি সকলকেই জয় করেন।

১০৯। শীলই পুরুষের প্রধান গুণ, যে ব্যক্তির উহা নষ্ট হইয়াছে তাহার জীবন বৃথা।

১১০। আঢ্যগণের মাংস ভোজন প্রধান, মধ্যবিত্তগণের গব্যরস ভোজন প্রধান এবং দরিদ্রগণের তৈল ভোজন প্রধান।

১১১। দরিদ্ররাই সুস্বাদু অন্ন ভোজন করে, কেন না ক্ষুধা খাদ্য-বস্তুর স্বাদুতা সম্পন্ন করে, তাহা উহাদিগেরই আছে, আঢ্য ব্যক্তিগণের ক্ষুধা দুর্লভ। সম্পন্ন ব্যক্তিদিগের ভোজন-শক্তি প্রায়ই থাকে না, কিন্তু দরিদ্ররা কাষ্ঠ পর্য্যন্ত জীর্ণ করিতে পারে।

১১২। অধম ব্যক্তিরা জীবিকা না থাকিলেই ভীত হয়, মধ্যম লোকরা মৃত্যু হইতে ভীত হন এবং উত্তম পুরুষরা অপমান হইতে যৎপরোনাস্তি ভীত থাকেন।

১১৩। ঐশ্বর্য্যমদ পানমদ অপেক্ষাও অধিকতর নিন্দনীয়; কারণ, ঐশ্বর্য্যমদমত্ত ব্যক্তির পতন না হইলে চৈতন্যের উদয় হয় না।

১১৪। যেমন গ্রহগণ নক্ষত্র সকলকে তাপ প্রদান করে, সেইরূপ অবশীভূত ইন্দ্রিয়গণ স্ব স্ব বিষয়ে আসক্ত হইলে ভূলোককে পরিতাপিত করিয়া থাকে।

১১৫। যে ব্যক্তি বিষয়লালসা প্রবর্ত্তক সহজাত শ্রোত্রাদি পঞ্চেন্দ্রিয়ের বশীভূত হয়, তাহার আপদ শুক্লপক্ষ-শশীর ন্যায় পরিবর্দ্ধিত হইয়া থাকে।

১১৬। যিনি মনকে জয় না করিয়া অমাত্যকে অথবা অমাত্যকে জয় না করিয়া অমিত্রকে জয় করিতে ইচ্ছা করেন, সেই ব্যক্তি অবশ হইয়া অত্যন্ত হীন অবস্থা প্রাপ্ত হন।

১১৭। যিনি প্রথমে অমিত্ররূঢ়া মনকে পরাজয় করেন, পরে অমাত্য ও অমিত্রগণের প্রতি তাঁহার জিজ্ঞাসা কদাচ বিফল হয় না।

১১৮। যিনি ইন্দ্রিয়গণ ও মনকে পরাজয় ও রক্ষা করিয়া সমুদয় কার্য্য সম্পাদন করেন, লক্ষ্মী সেই পুরুষকে নিরন্তর সেবা করিয়া থাকেন।

১১৯। বালকগণ অনর্থক অর্থ ও অর্থকে অনর্থ ও অপরাজিত ইন্দ্রিয়-জনিত দুরপনেয় দুঃখকে সুখ বোধ করে।

১২০। শরীর রথ, আত্মা সারথি ও ইন্দ্রিয়গণ অশ্ব। ধীরব্যক্তি অপ্রমত্ত হইয়া ঐ সমস্ত বশীভূত অশ্ব দ্বারা রথীর ন্যায় কুশলে ও পরম

সুখে গমন করেন। যেমন অবশীভূত অশ্বগণ পথিমধ্যে কু সারথির প্রাণ নাশ করে সেইরূপ ইন্দ্রিয়গণ নিগৃহীত না হইলে পুরুষের প্রাণ-বিনাশের দৃঢ়তর কারণ হইয়া উঠে।

১২১। যে ব্যক্তি ধর্ম্ম ও অর্থ পরিত্যাগ করিয়া ইন্দ্রিয়গণের বশীভূত হয় সে ব্যক্তি অবিলম্বে বিনষ্ট, শ্রীভ্রষ্ট, গতসর্ব্বস্ব ও বনিতা-কর্ত্তৃক পরিতপ্ত হইয়া থাকে।

১২২। যিনি অর্থরাশির অধীশ্বর হওয়াও ইন্দ্রিয়গণের অনীশ্বর হইয়া থাকেন তিনি অবশ্যই ঐশ্বর্য্য হইতে পরিচ্যুত হন।

১২৩। আত্মা, মন, বুদ্ধি ও নিগৃহীত ইন্দ্রিয়গণ দ্বারা আত্মার অন্বেষণ করিবে কারণ আত্মাই আত্মার শত্রু এবং আত্মাই আত্মার বন্ধু।

১২৪। যে আত্মা আত্মাকে বশীভূত করিয়াছে, সেই আত্মাই আত্মার নিয়ত বন্ধু ও অবশীভূত আত্মা নিয়তই রিপু।

১২৫। যেমন ক্ষুদ্র ছিদ্র জাল মৎস্যদ্বয়কে আবৃত করে সেইরূপ প্রজ্ঞান, কাম ও ক্রোধ উভয়কেই বিলুপ্ত করে।

১২৬। যে ব্যক্তি ধর্ম্ম ও অর্থের অনুরোধে জয়-সামগ্রী সকল আহরণ করে সেই সুখলাভ করিয়া থাকে।

১২৭। যে ব্যক্তি মনোময় শ্রবণাদি পঞ্চেন্দ্রিয়কে পরাজিত না করিয়া অন্য শত্রুকে পরাজিত করিতে অভিলাষী হয় শত্রুগণ তাহাকেই পরাজয় করে।

১২৮। যেমন আর্দ্রকাষ্ঠ শুষ্ক কাষ্ঠের সহিত মিলিত হইয়া দগ্ধ হয় সেইরূপ পাপপরায়ণ ব্যক্তিদিগের সহিত পুণ্যবানকেও সমান দুঃখ ভোগ করিতে হয়, অতএব সর্ব্বপ্রকার পাপ ও পাপপরায়ণ মানবের সংস্রব পরিত্যাগ করিবে।

১২৯। যে ব্যক্তি মোহ বশতঃ উন্মার্গপ্রস্থিত স্ব স্ব বিষয়াসক্ত পঞ্চ-শত্রুকে নিগৃহীত না করে আপদ তাহাকে গ্রাস করে।

১৩০। অনসূয়া, আর্জব, শৌচ, সন্তোষ, প্রিয়বাদিতা, দম, সত্য ও অনায়াস এই কয়েকটি গুণ দুরাত্মাদিগের নাই।

১৩১। আত্মজ্ঞান, অনায়াস, তিতিক্ষা, ধর্ম্ম নিত্যতা, গুপ্তবাক্য ও দান এই সকল গুণ অধম ব্যক্তিকে আশ্রয় করে না।

১৩২। যে অজ্ঞব্যক্তি কটূবাক্য, পরিবাদ দ্বারা জ্ঞানবানের হিংসা করে সে পাপভাগী হয়, কিন্তু যিনি ক্ষমা করেন তিনি পাপ হইতে মুক্ত হন।

১৩৩। হিংসা অসাধুগণের বল, দণ্ডবিধান রাজার বল, শুশ্রূষা স্ত্রীর বল এবং ক্ষমা গুণবানের বল।

১৩৪। বাক সংযম অতি দুষ্কর কর্ম্ম, অর্থযুক্ত বিচিত্র বহুবাক্য প্রয়োগ ও ক্ষমতার অতীত সুভাষিত বাক্য বিবিধ কল্যাণের আকর; কিন্তু উহাই আবার দুর্ভাষিত হইলে অনর্থরাশি উৎপাদন করে।

১৩৫। সায়কবিদ্ধ বা পরশুছিন্ন অরণ্য পুনরায় প্রাদুর্ভূত হইয়া থাকে, কিন্তু দুর্ব্বাক্য-সায়কে বিক্ষত ব্যক্তি কিছুতেই আরোগ্যলাভ করিতে পারে না। যে বাক্-সায়ক বদন হইতে বিনির্গত হয়, যদ্দ্বারা লোক সকল আহত হইলে দিবা রাত্রি শোক করিয়া থাকে, যাহা মানবের মর্ম্ম ভিন্ন অন্য স্থানে স্পর্শ করে না, পণ্ডিতগণ অন্যের প্রতি তাহা কদাচ নিক্ষেপ করেন না।

১৩৬। মৃত্যু আসন্ন ও বুদ্ধি কলুষিত হইলে নীতিবৎ প্রতীয়মান দুর্নীত সকল কখন হৃদয় হইতে অপসারিত হয় না।

১৩৭। অধিবিন্না স্ত্রী, দ্যুত পরাজিত ও দুর্ব্বহ ভারাক্রান্ত ব্যক্তি যেরূপ যামিনী যোগে দুঃখ ভোগ করে, অন্যায় বক্তা সেইরূপ দুঃখ প্রাপ্ত হইয়া থাকে।

১৩৮। যে ব্যক্তি মিথ্যা সাক্ষ্য দেয় সেই ব্যক্তি চিরকাল দুঃখভোগ করে।

১৩৯। দেবগণ সামান্য পশুপালকের ন্যায় দণ্ড গ্রহণ করিয়া রক্ষা করেন না, কিন্তু যাহাকে রক্ষা করেন তাহাকে তাহারই বুদ্ধি দ্বারা রক্ষা করেন।

১৪০। পুরুষ যেরূপ কল্যাণকর কার্য্যে মনোনিবেশ করিবে তাহার অর্থ সকল সেইরূপ সিদ্ধ হইবে।

১৪১। মদ্যপান, কলহ, দম্পতিবিচ্ছেদ, দম্পতি কলহ, সাধারণ জ্ঞাতিভেদ এই সমস্ত পরিত্যাগ করিবে।

১৪২। সামুদ্রিক বেত্তা, চৌরপূর্ব্বক বণিক, শলাকধূর্ত্ত, চিকিৎসক, অরি, মিত্র, ও কুশীলব এই সাত ব্যক্তিকে সাক্ষী করিবে না।

১৪৩। গৃহদাহক, বিষ প্রয়োক্তা, কুণ্ডাশী, সোমবিক্রয়ী, শরকর্ত্তা, খল, মিত্রদ্রোহী, পরদারিক, ভ্রূণঘাতী, গুরুতল্পগামী, মদ্যপায়ী ব্রাহ্মণ, দুঃখিত ব্যক্তির দুঃখ বিবর্দ্ধক, উগ্রস্বভাব সম্পন্ন, বেদদ্বেষী, গ্রাম পুরোহিত, নাস্তিক, পতিত সাবিত্রীক, কর্ষক, এবং যে ব্যক্তি বলসম্পন্ন হইয়াও অন্যের আশ্রয় গ্রহণ পূর্ব্বক হিংসা করে ইহারা মহাপাপী বলিয়া পরিগণিত হয়।

১৪৪। অগ্নি দ্বারা সুবর্ণ, চরিত্র দ্বারা ভদ্র, ও ব্যবহার দ্বারা সাধুকে অবগত হওয়া যায়।

১৪৫। ভয় উপস্থিত হইলে শূর, অর্থকৃচ্ছ্র উপস্থিত হইলে ধীর ও আপদকালে সুহৃৎ ও শত্রুর পরীক্ষা হইয়া থাকে।

১৪৬। জরা সৌন্দর্য্যনাশ, বলবতী আশা ধৈর্য্যনাশ, মৃত্যু প্রাণনাশ, অসূয়া ধর্ম্মচর্য্যা নাশ, ক্রোধ সম্পত্তিনাশ, কাম লজ্জানাশ, এবং অভিমান সমুদয় নাশ করিয়া থাকে।

১৪৭। সম্পত্তি মঙ্গল হইতে প্রাদুর্ভূত, প্রগল্‌ভতার দ্বারা পরিবর্দ্ধিত, ও ক্ষিপ্রকারিতার দ্বারা বদ্ধমূল হইয়া সংযম দ্বারা চিরস্থায়ী হয়।

১৪৮। প্রজ্ঞা, সৎকুল, দম; শাস্ত্রজ্ঞান, পরাক্রম, মিতভাষিতা, যথাশক্তি দান ও কৃতজ্ঞতা এই আটটি গুণ পুরুষকে প্রতিভা সম্পন্ন করে।

১৪৯। দম, সত্য, আর্জ্জব, ও অনৃশংসতা এই চারিটি অতি যত্ন পূর্ব্বক উপার্জ্জন করিতে হয়।

১৫০। যে সভায় বৃদ্ধের সমাগম নাই, তাহা সভাই নয়, যে বৃদ্ধরা ধর্ম্মের উপদেশ প্রদান না করেন, তাঁহারা বৃদ্ধই নন, যে ধর্ম্মেতে সত্য নাই তাহা ধর্ম্মই নয় আর যে সত্য কপটতা দ্বারা নিতান্ত কুটীলভাব ধারণ করে সে সত্যই নয়।

১৫১। রূপ, সত্য, শাস্ত্র, দেবোপসনা, সৎকুল, শীল, বল, ধন শৌর্য্য ও যুক্তিসঙ্গত বাক্য এই দশটি স্বর্গ হইতে প্রাদুর্ভূত হইয়া থাকে।

১৫২। পাপাত্মা পাপানুষ্ঠান করিয়া পাপের ফল ভোগ করে, কিন্তু পুণ্যাত্মা পুণ্য কর্ম্মের অনুষ্ঠান করিয়া পুণ্যেরই ফল ভোগ করিয়া থাকেন। আর প্রজ্ঞাহীন ব্যক্তি প্রতিনিয়তই পাপানুষ্ঠান করিয়া

থাকে, অতএব কদাচ পাপাচরণ করিবে না, কারণ বারংবার পাপানুষ্ঠান করিলে বুদ্ধিভ্রংশ হইয়া নিরন্তর পাপ কর্ম্মেরই প্রবৃত্তি জন্মে। পুণ্য বারংবার আচরিত হইলে বুদ্ধি পরিবর্দ্ধিত হইয়া উঠে, তাহা হইলে নিরন্তর পুণ্য সঞ্চয়েই অভিলাষ জন্মিয়া থাকে এবং পরিণামে পুণ্যস্থান লাভ হয়, অতএব পুণ্য কর্ম্মের অনুষ্ঠানেই যত্নবান হইবে।

১৫৩। অসূয়া পরবশ, নিষ্ঠুর, মর্ম্মচ্ছেদী, শঠ, বৈরকারী ব্যক্তিরা পাপাচরণের অনতিকাল বিলম্বেই সাতিশয় ক্লেশ ভোগ করিয়া থাকে। আর অসূয়া শূন্য প্রজ্ঞাবান শুভাচার সম্পন্ন মনুষ্য নিরন্তর সুখ সম্ভোগ করেন।

১৫৪। যিনি প্রজ্ঞাসম্পন্ন মনুষ্য হইতে জ্ঞানোপার্জ্জন করিতে পারেন তিনিই পণ্ডিত।

১৫৫। প্রাজ্ঞ ব্যক্তি ধর্ম্মার্থ লাভ করিয়া সুখী হইতে পারেন।

১৫৬। দিবাভাগে এরূপ কর্ম্ম করিবে যাহাতে রাত্রিকালে সুখে অতিবাহিত হইতে পারে। আট মাস এরূপ কর্ম্ম করিবে যাহাতে বর্ষাকালে সুখে অতিবাহিত হয়। প্রথম বয়সে এরূপ কর্ম্ম করিবে যাহাতে চরমকাল পরমসুখে অতিবাহিত হইতে পারে এবং যাবজ্জীবন এরূপ কর্ম্ম করিবে যাহাতে পরকাল সুখে অতিবাহিত হইতে পারে।

১৫৭। পণ্ডিতরা জীর্ণ অন্ন, গত-যৌবন ভার্য্যা, সমরবিজয়ী বীর ও পারদর্শী তপস্বীর সবিশেষ প্রশংসা করিয়া থাকেন।

১৫৮। গুরু কৃতাত্মাদিগের ও রাজা দুরাত্মাদিগের শাস্তি আর যাহারা প্রচ্ছন্নভাবে পাপানুষ্ঠান করিয়া থাকে, অন্তক তাহাদিগকে শাসন করে।

১৫৯। ঋষি, নদী, মহাত্মাগণের কুল ও স্ত্রীলোকের দুশ্চরিত্রতার কারণ অবগত হওয়া নিতান্ত দুরূহ।

১৬০। বুদ্ধি সাধ্য কর্ম্ম সকল প্রশস্ত, বহুবলসাধ্য কর্ম্ম সকল মধ্যম আর কামসাধ্য কর্ম্ম নীচ বলিয়া পরিগণিত হয়।

১৬১। ধৈর্য্য, ইন্দ্রিয়জয় ও সত্য ধর্ম্মানুবৃত্তি দ্বারা হৃদয়ের গ্রন্থি ছেদন করিয়া সুখদুঃখ সমান বোধ করিবে।

১৬২। কেহ শাপ প্রদান করিলে তাহার উপর কদাচ শাপ প্রদান করিবে না বরং ক্রোধ সংবরণ করিবে, তাহা হইলে অভিশপ্তাকে দগ্ধ করিয়া তাহার সমস্ত সুকৃতি অপহরণ করিয়া থাকে।

১৬৩। অন্যের অবমাননা, মিত্রদ্রোহ, নীচ লোকের উপাসনা কদাচ কর্ত্তব্য নহে।

১৬৪। অভিমান-পরতন্ত্র ও নীচ-প্রবৃত্তি-পরায়ণ হওয়া একান্ত অবিধেয়।

১৬৫। অতি কঠোর বাক্য পুরুষের ধর্ম্ম, অস্থি, হৃদয় ও প্রাণ পর্য্যন্ত দগ্ধ করিয়া থাকে, অতএব ধর্ম্মপরায়ণ ব্যক্তি কদাচ অতি কর্কশ ও মর্ম্মচ্ছেদী বাক্য ব্যবহার করেন না।

১৬৬। যে জন্মোপঘাতী অতি পুরুষ বাক্যরূপ কণ্টক দ্বারা অন্যের হৃদয় বিদ্ধ করে, সেই লক্ষ্মীহীন মানবের মুখমণ্ডলে সকল লোকের অমঙ্গল বা মৃত্যু নিরন্তর বাস করে।

১৬৭। যদি কোন ব্যক্তি কাহাকেও অনল সদৃশ সুতীক্ষ্ণ বাক্যবাণে বিদ্ধ করে, তাহা হইলে বিদ্ধ ব্যক্তির বিবেচনা করা উচিত যে, ইনি তাঁহার উপকার করিতেছেন।

১৬৮। যেমন বস্ত্র নীলাদি বস্ত্র দ্বারা রঞ্জিত হইলে সেই সকল বর্ণের সাদৃশ্য প্রাপ্ত হইয়া থাকে, তদ্রূপ সাধু বা অসাধু, তপস্বী বা তস্করের সেবা করিলে তাহাদিগেরই সাদৃশ্য প্রাপ্ত হয়।

১৬৯। কেহ কটূক্তি করিলে স্বয়ং বা অন্যের দ্বারা তাহার প্রত্যুত্তর প্রদান করিবে না; আহত হইলে স্বয়ং বা অন্য দ্বারা আঘাত করিবে না।

১৭০। যিনি হন্তাকে সংহার করিবার অভিলাষ না করেন, তিনি দেবগণ অপেক্ষাও শ্রেষ্ঠ।

১৭১। প্রথমতঃ অসম্বদ্ধ প্রলাপ অপেক্ষা মৌনাবলম্বন, দ্বিতীয়তঃ সত্যবাক্য, তৃতীয়তঃ প্রিয় বাক্য, চতুর্থতঃ ধর্ম্মানুগত বাক্য শ্রেয়স্কর বলিয়া নির্দ্দেশ করেন।

১৭২। পুরুষ যাদৃশ লোকের সহিত সহবাস ও যাদৃশ লোকের সেবা এবং যেরূপ স্বভাব সম্পন্ন হইতে অভিলাষ করে সেইরূপ স্বভাব জনক হইয়া থাকে।

১৭৩। মানব যে সকল বিষয় হইতে নিবৃত্ত হয়, সে তজ্জনিত দুঃখ সকল হইতেও নিবৃত্ত হইয়া থাকে; এইরূপ সকল বস্তু হইতে নিবৃত্ত হইলে তাহকে অণুমাত্রও দুঃখ করিতে হয় না।

১৭৪। অন্য কর্ত্তৃক বিজিত বা জিগীষা পরবশ হইবে না, কাহারও প্রতি বৈরাচরণ বা বৈরনির্যাতন করিবে না, নিন্দা বা প্রশংসা উভয়ে সমভাব প্রদর্শন করিবে, তাহা হইলে শোক বা হর্ষ কিছুই থাকে না।

১৭৫। যিনি সকলের মঙ্গল প্রার্থনা করেন, কদাচ অন্যের অশুভ আশঙ্কা করেন না, যিনি সত্যবাদী, মৃদু ও দানশীল তিনিই উত্তম।

যিনি অন্যকে বৃথা সান্ত্বনা করেন না এবং অঙ্গীকার করিয়া দান ও পররন্ধ্রের অনুসন্ধান করেন তিনি মধ্যম।

যে ব্যক্তি মঙ্গলময় পদার্থে শ্রদ্ধা ও গুরুজনদিগকে বিশ্বাস করে না এবং মিত্রগণকে নিরাকরণ করিয়া থাকে, যাহাকে শাসন করা নিতান্ত কঠিন, যে ব্যক্তি আহত ও শস্ত্রে বিদীর্ণ হইলেও ক্রোধাবেশ বশতঃ কখনই সরলভাব ধারণ করে না এবং সকলের সহিত মৈত্রিভাব ধারণ করিতে একান্ত অনিচ্ছুক হইয়া থাকে ও যে ব্যক্তি কৃতঘ্ন সেই অধম।

১৭৬। মঙ্গলাভিলাষী ব্যক্তি উত্তম পুরুষের সেবা করিবেন, সময়ানুসারে মধ্যম পুরুষেরও সেবা করিতে পারেন, কিন্তু অধম পুরুষের সেবা সর্ব্বতোভাবে অনুচিত।

১৭৭। পুরুষ স্বীয় বল, বীর্য্য, অভ্যুদয়, প্রজ্ঞা ও পুরুষকার সহকারে ঐশ্বর্য্যশালী হইতে পারে, কিন্তু মহৎকুল সম্ভূত ব্যক্তিদিগের চরিত্র ও কীর্ত্তিলাভ করিতে সমর্থ হয় না।

১৭৮। যে কুলে তপস্যা ইন্দ্রিয়নিগ্রহ, শাস্ত্রাধ্যয়ন, পুণ্য, বিবাহ ও সতত অন্নদান এই গুণ কয়টি পরিদৃশ্যমান হয়, তাহাই মহাকুল। পিত্রাদি যাঁহাদের চরিত্র দর্শনে ব্যথিত না হন, যাঁহারা এককালে মিথ্যা ব্যবহার পরিত্যাগ করিয়া প্রসন্ন মনে ধর্ম্মানুষ্ঠান করিয়া থাকেন এবং স্বীয় বংশ মধ্যে মহীয়সী কীর্ত্তি সংস্থাপনের অভিলাষ করেন, তাহারাই মহাকুল-প্রসূত।

বিধিবিরুদ্ধ বিবাহ, বেদের উৎসাদন, সনাতন ধর্ম্মের অতিক্রম, দেব-দ্রব্যের অপলাপ, ব্রহ্মস্বের অপহরণ দ্বারা কুল সকল দুষ্কুলত্ব প্রাপ্ত হইয়া থাকে।

যে সমস্ত কুল বিদ্যা, অর্থ ও সৎপুরুষ দ্বারা অলঙ্কৃত হইয়াও যদি ধর্ম্ম হইতে পরিভ্রষ্ট হয় সে সমুদয় কুল কখনই কুল মধ্যে পরিগণিত হইতে পারে না। আর যে সমস্ত কুল ধর্ম্ম দ্বারা বিভূষিত হইয়াছে সেই সকল কুল অল্প ধনসম্পন্ন হইলেও যশোলাভ করিয়া কুলমধ্যে পরিগণিত হইয়া থাকে। পরম যত্নসহকারে ধর্ম্মরক্ষা করা কর্ত্তব্য।

১৭৯। ধনের আগম ও ক্ষয় নিরন্তরই হইয়া থাকে, অতএব ধর্ম্ম পরায়ণ ব্যক্তি ক্ষীণ ধন হইলে তাহাকে ক্ষীণ বলা যায় না, কিন্তু যাহার ধর্ম্ম ক্ষীণ হইয়াছে, সেই যথার্থ ক্ষীণ।

১৮০। যে কুলে ধর্ম্ম নাই তাহা বিদ্যা, পশু, অশ্ব, কৃষি, ও সমৃদ্ধি দ্বারা কখনই সমুজ্জ্বল হইতে পারে না।

১৮১। পুণ্য কর্ম্মকারী সাধু লোকের গৃহে তৃণ, ভূমি, উদক, সুনৃত বাক্য এই চারিটির কখনও অভাব হয় না।

১৮২। যেমন স্যন্দন বৃক্ষ সূক্ষ্ম হইলেও ভার বহন করিতে পারে, কিন্তু অন্য বৃক্ষ সকল তদ্বিষয়ে কখনই সমর্থ হয় না, তদ্রূপ মহাকুলীনরা একান্ত ভারসহ হইয়া থাকেন, সামান্য কুলপ্রসূত ব্যক্তিরা কদাচ তাহাদিগের অনুসরণ করিতে পারে না।

১৮৩। যাঁহার ক্রোধে ভীত হইতে হয়, যাঁহাকে শঙ্কিত মনে সেবা করিতে হয় তিনি কদাচ মিত্র বলিয়া পরিগণিত হইতে পারেন না। ফলতঃ পিতার ন্যায় বিশ্বাসভাজন ব্যক্তিই যথার্থ মিত্র, অন্যের সহিত মিত্রতা কেবল সম্বন্ধ মাত্র।

১৮৪। যদি কোন ব্যক্তি অসম্বন্ধ হইয়াও মিত্রভাব অবলম্বন করেন তাহা হইলে তিনি প্রকৃত মিত্র, তিনিই একমাত্র গতি ও প্রধান

১৮৫। চঞ্চল চিত্ত, স্থূল বুদ্ধি, বৃদ্ধোপদেশ পরাঙ্মুখ, ব্যক্তির সহিত মিত্রভাব সংঘটন হয় না।

১৮৬। যেমন হংসসমণ্ডলী শুষ্ক সরোবর পরিহার করিয়া থাকে, তদ্রূপ অর্থ সকল অব্যবস্থিতচিত্ত, ইন্দ্রিয় বশবর্ত্তী ব্যক্তিকে পরিত্যাগ করে।

১৮৭। অসাধু লোকের স্বভাব চপল জলদের ন্যায়, তাহারা সহসা ক্রোধপরবশ ও অকারণ প্রসন্ন হইয়া উঠে।

১৮৮। যে ব্যক্তি মিত্রগণ কর্ত্তৃক সৎকৃত ও কৃতকার্য্য হইয়াও তাহাদিগের উপকার করে না সেই কৃতঘ্ন মহাপাপী।

১৮৯। ধনী হউন বা নির্ধনই হউন মিত্রকে অর্চ্চনা করা একান্ত কর্ত্তব্য।

১৯০। প্রার্থনা না করিলে কাহারও সারবত্তার পরীক্ষা হইতে পারে না।

* ১৯১। সন্তাপ হইতে রূপ নষ্ট হয়, সন্তাপ হইতে বল নষ্ট হয়, সন্তাপ হইতে জ্ঞান নষ্ট হয় ও সন্তাপ হইতে ব্যাধি উৎপন্ন হয়।

১৯২। শোক উপস্থিত হইলে অভিলষিত বস্তু লাভ হয় না; শোকে শরীর পরিতপ্ত হয়, এবং শোক হইলে শত্রুগণ নিতান্ত সন্তুষ্ট হইয়া থাকে।

১৯৩। মনুষ্যগণ বারংবার মৃত্যুমুখে নিপতিত হয়, বারংবার জন্ম পরিগ্রহ করে, বারংবার ক্ষয় হয়, বারংবার পরিবর্দ্ধিত হয়, বারংবার অন্যের নিকট প্রার্থনা করে, অন্য ব্যক্তিও বারংবার তাহার নিকট

যাচ্ঞা করে, আর বারংবার শোক করে এবং অন্যেও তাহার নিমিত্ত শোক করিয়া থাকে।

১৯৪। সুখ, দুঃখ, জন্ম, মরণ, লাভ ও ক্ষতি এই সকল পর্য্যায়ক্রমে ভোগ করিতে হয় অতএব ধীর পুরুষ কদাচ হর্ষ বা শোকের বশীভূত হয় না।

১৯৫। চক্ষুরাদি ছয় ইন্দ্রিয় নিতান্ত চঞ্চল, ইহারা যে বিষয়ে প্রবল বা অনুরক্ত হইয়া উঠে, বুদ্ধি সেই সকল বিষয় হইতে ভ্রংশ হয়।

১৯৬। বিদ্যা, তপস্যা, ইন্দ্রিয় সংযম ও লোভ পরিত্যাগ ব্যতিরেকে শান্তি লাভ নিতান্ত অসম্ভব।

১৯৭। আত্মজ্ঞান দ্বারা সংশয় ভয় নিবারণ হয়, তপস্যা দ্বারা ব্রহ্ম, গুরু শুশ্রূষা দ্বারা জ্ঞান ও যোগবলে শান্তি লাভ হয়।

১৯৮। মোক্ষার্থীরা দান ও বেদজ্ঞানজনিত পুণ্যে অনাস্থা প্রদর্শন করিয়া রাগ, দ্বেষ পরিত্যাগ পূর্ব্বক এই পৃথিবীতে সঞ্চরণ করিয়া থাকেন।

১৯৯। অধ্যয়ন, ধর্ম্মযুদ্ধ, পুণ্য কর্ম্ম, ও তপস্যার পরিণামে সুখ লাভ হয়।

২০০। যাঁহারা আত্মাকে ঈশ্বর হইতে ভিন্ন বোধ করেন, তাঁহারা আস্তীর্ণ শয়নে শয়ান হইয়া কদাচ নিদ্রাসুখ অনুভব করিতে পারেন না। কি স্ত্রী কি মাগধগণের স্তুতিবাদ কিছুতেই তাঁহাদের প্রীতিলাভ হয় না। তাঁহারা ধর্ম্মাচরণে নিতান্ত পরাঙ্মুখ হইয়া থাকেন। তৎকালে তাঁহাদের আর গৌরব থাকে না, তাঁহারা শান্তিলাভ ও প্রীতি সম্পাদন করিতে সমর্থ হন না। তাঁহাদের পক্ষে হিতোপদেশ নিতান্ত অকিঞ্চিৎকর

হইয়া উঠে। এবং অলব্ধ অর্থের লাভ ও লব্ধ অর্থের রক্ষা, উভয়ই একান্ত অসম্ভবপর হইয়া উঠে। বিনাশ ব্যতিরেকে তাঁহাদিগের অন্য কোন আশ্রয় দৃষ্টি গোচর হয় না।

২০১। ধেনু হইতেই দুগ্ধ উৎপন্ন হয়, ব্রাহ্মণই তপোনুষ্ঠান করিয়া থাকে, মহিলাগণেই চাপল্য জন্মে ও জ্ঞাতি হইতেই ভয় উৎপন্ন হয় কখনই ইহার অন্যথা হইতে পারে না।

২০২। দৃঢ় বদ্ধমূল অতি মহৎ একমাত্র মহীরুহ সমীরণ ভরে অনায়াসে মর্দ্দিত ও পতিত হইয়া থাকে, কিন্তু বহু বৃক্ষ একত্র মিলিত ও বদ্ধমূল হইলে অক্লেশে প্রবল বায়ুবেগ সহ্য করিতে পারে, সেইরূপ গুণ সম্পন্ন ব্যক্তিও একাকী হইলে শত্রুগণ তাঁহাকে পরাজয় করা অনায়াস-সাধ্য মনে করে।

২০৩। যেমন সরোবর মধ্যে উৎপলদল সকল পরিবর্দ্ধিত হয়, তদ্রূপ জ্ঞাতিবর্গ পরস্পরকে আশ্রয় করিয়া বর্দ্ধিত হইয়া থাকে।

২০৪। ব্রাহ্মণ, গো, শিশু ও স্ত্রীলোকসকল অবধ্য, আর যাহার অন্নভোজন করিতে হয়, ও যাহারা শরণাপন্ন হইয়া থাকে, তাহারা অবধ্য বলিয়া পরিগণিত।

২০৫। পীড়িত ব্যক্তিরা ফল মূলের আদর করে না, কোন বিষয়ের যাথার্থ্য লাভ করিতে সমর্থ হয় না এবং ধন ভোগজনিত সুখ স্বচ্ছন্দতাও অনুভব করিতে পারে না।

২০৬। যে বল দুর্ব্বল কর্ত্তৃক প্রতিহত হইয়া থাকে, সে বল বল বলিয়া পরিগণিত হইতে পারে না।

যাহাতে অতি অল্প ধর্ম্মও লাভ হইতে পারে, আগ্রহাতিসহকারে তাহাকে অনুষ্ঠান করিবে।

২০৭। লক্ষ্মী ক্রূরের হস্তগত হইলে তাহারই বিনাশের হেতু হইয়া উঠেন; কিন্তু শান্ত ব্যক্তি কর্ত্তৃক সমাশ্রিত হইলে তাহার পুত্রপৌত্রাদি বংশ পরম্পরায় অনুগামিনী হন।

২০৮। যে ব্যক্তি অশিষ্ট ব্যক্তিকে শাসন করে না, যে অল্প লাভে সন্তুষ্ট হয়, যে অতিমাত্র শক্রসেবা করিয়া কল্যাণ লাভ করে, যে স্ত্রীগণকে রক্ষা করে না, যে অবাচ্য বস্তু যাচ্ঞা করে, যে আত্মশ্লাঘা করে, যে অভিজাত হইয়া অকার্য্য করে, যে দুর্ব্বল হইয়া বলবানের সহিত নিরন্তর বিবাদ করে, যে অবিশ্বাসী ব্যক্তিকে সমুদায় বৃত্তান্ত বলে, যে অকাম্য কামনা করে, যে পুত্রবধূর সহিত পরিহাস করে, যে পুত্রবধূর সহিত সহবাস করিয়াও নির্ভয় ও মানার্থী হয়, যে পরক্ষেত্রে বীজ বপন করে, যে স্ত্রীদিগকে অত্যন্ত পরিবাদিত করে, যে প্রাপ্ত হইয়াও বিস্মৃত হইয়াছি বলে, যে যাচককে দান করিয়া শ্লাঘা করে এবং যে অসাধুরে সাধু বলিয়া প্রতিপন্ন করে এই সকল ব্যক্তিকে নিরয়গামী হইতে হয়।

২০৯। যে ব্যক্তি যাহার সহিত যেরূপ ব্যবহার করে তাহার সহিত সেইরূপ ব্যবহার করিবে, ইহাই ধর্ম্ম। যে ব্যক্তি কপট ব্যবহার করিবে তাহার সহিত কপট ব্যবহার করিবে, যে ব্যক্তি সাধু ব্যবহার করে তাহার সহিত সাধু ব্যবহার করিবে।

২১০। জরা রূপ হরণ করে, মৃত্যু প্রাণ হরণ করে, অসূয়া ধর্ম্মচর্য্যা হরণ করে, কাম লজ্জা হরণ করে, অসাধু সেবা সদাচার হরণ করে, ক্রোধ শ্রী হরণ করে, এবং অভিমান সমুদয়ই হরণ করে।

২১১। অভিমান, অতিবাদ, অতি অপরাধ, ক্রোধ, আত্মম্ভরিতা, ও মিত্রদ্রোহ এই ছয়টি তীক্ষ্ণবাণ স্বরূপ হইয়া পুরুষের আয়ু কৃন্তন ও প্রাণ হরণ করে।

২১২। যে ব্যক্তি বিশ্বস্তের দারাপহরণ করে, যে ব্যক্তি গুরুপত্নী গমন করে, যে দ্বিজ শূদ্রার পাণিগ্রহণ করে, অথবা মদ্যপান করে, যে ব্যক্তি গুরুজনদিগকে আদেশ, এবং তাহাদিগকে কোন কার্য্যে নিয়োগ করে, যে ব্যক্তি শরণাগতের প্রাণ সংহার করে ইহারা সকলেই অল্পায়ু হয়, ইহাদের সহিত সংস্রব হইলে প্রায়শ্চিত্ত করা কর্ত্তব্য।

২১৩। যিনি প্রকৃত বাক্যের মর্ম্মজ্ঞ, নীতিজ্ঞ, বদান্য, শেষান্ন ভোক্তা, অহিংসক, অনর্থ কার্য্যে পরাঙ্মুখ, কৃতজ্ঞ, সত্যবাদী, মৃদুস্বভাব ও বিদ্বান তিনি স্বর্গ লাভ করেন।

২১৪। প্রিয়বাদী পুরুষ অতি সুলভ, কিন্তু অপ্রিয় হিতকর বাক্যের বক্তা ও শ্রোতা অতি দুর্ল্ভ।

২১৫। যে ব্যক্তি ধর্ম্মানুরোধে প্রভুর প্রিয়াপ্রিয় বিচার পরিত্যাগ করিয়া অপ্রিয় হিতকর বাক্য বলে প্রভু তদ্দ্বারাই সহায়বান হন।

২১৬। কুলের নিমিত্ত একজনকে এবং গ্রামের নিমিত্ত কুল, জনপদের নিমিত্ত গ্রাম ও আত্মার নিমিত্ত পৃথিবী পরিত্যাগ করিবে।

২১৭। আপৎকালের নিমিত্ত ধন রক্ষা করিবে, ধনদ্বারা স্ত্রীকে রক্ষা করিতে এবং স্ত্রী ও ধন উভয় দ্বারা সতত আত্মাকে রক্ষা করিবে।

২১৮। বুদ্ধিমান ব্যক্তি আমোদের নিমিত্তও দ্যূতক্রীড়া করিবে না।

২১৯। যিনি ভক্ত ও হিতার্থী ভৃত্যের উপর কদাপি জাতক্রোধ না হন, ভৃত্য সেই ভর্ত্তাকে বিশ্বাস করে, আপৎকালে তাহাকে পরিত্যাগ করে না।

২২০। ভৃত্যগণের জীবিকারোধ করিয়া কোন কার্য্য বা ধন সংগ্রহ করিবার অভিলাষ করিবে না, কারণ প্রভুভক্ত ভৃত্যগণ প্রতারিত, বিরুদ্ধ বা ভোগ বর্জ্জিত হইলে তাহাকে পরিত্যাগ করে।

২২১। প্রথমে সমুদয় কার্য্য সাধ্য কি অসাধ্য ইহা নিশ্চয় করিয়া, দেয় বৃত্তি আয় ব্যয়ের অনুরূপ করিবে, পরে উপযুক্ত সহায় সংগ্রহ করিবে, কারণ সমুদয় দুষ্কর কার্য্যই সহায়-সাধ্য।

২২২। যে ব্যক্তি ভর্ত্তার অভিপ্রায় অবগত ও নিরালস্য হইয়া কার্য্য করে, যে ব্যক্তি হিতবাক্যের বক্তা, অনুরক্ত ও শক্তিজ্ঞ তাহাকে আপনার ন্যায় কৃপাভাজন বোধ করিবে।

২২৩। যে ব্যক্তি আদিষ্ট হইয়া প্রভুবাক্য অনাদর করে, কোন কার্য্যে নিয়োগ করিলে প্রত্যুত্তর করে, আপনাকে প্রজ্ঞাবান বলিয়া অভিমান করে, ও প্রতিকূলভাষী হয়, তাদৃশ ভৃত্যকে অতি শীঘ্র পরিত্যাগ করিবে।

২২৪। যে ভৃত্য দর্পশূন্য, সমর্থশালী, ক্ষিপ্রকারী, সদয়-স্বভাব, সুদৃশ্য, অনন্যভেদ, রোগ সম্পর্কশূন্য, ও উদারভাষী তাহাকেই অষ্টগুণ সম্পন্ন বলিয়া নির্দ্দেশ করা যায়।

২২৫। সায়ংকালে অবিশ্বস্তের গৃহে বিশ্বাস পূর্ব্বক গমন, রাত্রি কালে লুক্কাইত হইয়া প্রাঙ্গনে বাস ও রাজকাম্য কামিনীর কামনা করিবে না।

২২৬। যে ব্যক্তি মন্ত্র-গৃহে গমন পূর্ব্বক অনেক অসতের সহিত মন্ত্রণা করে, তাহার মন্ত্রণা অপহরণ করিবে না, তোমারে বিশ্বাস করিতেছি না ইহাও বলিবে না, কিন্তু কোন কার্য্যব্যপদেশে তথা হইতে অপসৃত হইবে।

২২৭। লজ্জাশীল রাজা, পুংশ্চলী, রাজভৃত্য, বিধবা, বালপুত্র, সেনাজীবী, ও অধিকারচ্যুত ব্যক্তির সহিত ঋণদানাদি ব্যবহার করিবে না।

২২৮। বল, রূপ, স্বর, শুদ্ধি, মৃদুতা, গন্ধ, বিশুদ্ধতা, শ্রী, সুকুমারতা, ও বরবর্ণিনীগণ, এই দশটি দানশীল ব্যক্তিকে আশ্রয় করে।

২২৯। পরিমিত ভোজী ব্যক্তি আরোগ্য, আয়ু বল ও সুখ লাভ করেন; তাঁহার নির্দ্দোষ পুত্র উৎপন্ন হয় এবং কেহ তাহাকে অঘর বলিয়া নিন্দা করে না।

২৩০। অকর্ম্মণ্য, বহুভোজী, লোকবিদ্দিষ্ট, কপট, নৃশংস, দেশকালা-নিভিজ্ঞ ও ক্ষপনকাদিবেশধারী ইহাদিগকে গৃহমধ্যে স্থান দান করিবে না।

২৩১। অত্যন্ত ক্লেশ হইলেও কৃপণ, শাপপ্রদ, মূর্খ, মানী ব্যক্তির অবমন্তা, নিষ্ঠুর শত্রু, কৃতঘ্ন ব্যক্তির নিকট কদাপি প্রার্থনা করিবে না।

২৩২। আততায়ী, অতি-প্রমাদী, নিয়ত মিথ্যাবাদী, দৃঢ়ভক্তিশূন্য, স্নেহশূন্য, ও নিপুন্মন্য এই ছয়জন নরাধমকে সেবা করিবে না।

২৩৩। অর্থ সহায়-সাপেক্ষ ও সহায় অর্থ-সাপেক্ষ; সুতরাং একটির অভাবে অন্যটি হস্তগত হয় না।

২৩৪। অগ্রে সন্তান উৎপাদন পূর্ব্বক, ঋণশূন্য হইয়া পুত্রদিগের কোন বৃত্তি বিধান, ও কুমারী কন্যাগণকে সৎপাত্রে প্রদান করিবে, পশ্চাৎ অরণ্য গমন পূর্ব্বক মুনিবৃত্তি অবলম্বন করিয়া জীবনযাপন করিবে।

২৩৫। যাহা সকল প্রাণীর হিতকর ও আপনার সুখাবহ তাহাই করিবে।

২৩৬। বুদ্ধি, প্রভাব, তেজ, স্বত্ব, উত্থান, ও ব্যবসায়-সম্পন্ন হইলে জীবিকার অভাব নিবন্ধন ভীত হইতে হয় না।

২৩৭। ব্যাঘ্রগণ বনকে ও বন ব্যাঘ্রগণকে রক্ষা করে, অতএব ব্যাঘ্র ব্যতিরেকে বন থাকে না, এবং বন না থাকিলেও ব্যাঘ্র থাকিতে পারে না।

২৩৮। যিনি অর্থসিদ্ধির অভিলাষ করেন তিনি অগ্রে ধর্ম্মাচরণ করিবেন।

২৩৯। যেমন সুরলোক ব্যতীত অন্যস্থানে অমৃত নাই সেইরূপ ধর্ম্ম ব্যতীত উপায়ান্তর নাই।

২৪০। যাঁহার আত্মা পাপ হইতে বিরত ও কল্যাণ কর্ম্মে সন্নিবেশিত হইয়াছে, তিনিই কি প্রকৃতি কি বিকৃতি উভয় অবগত হইয়াছেন।

২৪১। যিনি যথা সময়ে ধর্ম্ম, অর্থ ও কামের সেবা করেন, তিনি ইহকালে ও পরকালে উহাই লাভ করেন।

২৪২। যিনি ক্রোধ ও হর্ষের আবেগ সংবরণ করেন ও আপৎকালে মুগ্ধ না হন তিনি ঐশ্বর্য্য লাভ করেন।

২৪৩। পুরুষের বল পঞ্চবিধ ; প্রথমে বাহুবল, দ্বিতীয় অমাত্যবল, তৃতীয় ধনবল, চতুর্থ পুরুষ-পরম্পরাগত আভিজাত্য বল, ও পঞ্চম প্রজ্ঞাবল, এই বলই সকল বলের শ্রেষ্ঠ ইহা দ্বারা সমস্ত বল সংগৃহীত হইতে পারে।

২৪৪। যে লোক অন্য লোকের অপকারের নিমিত্ত জন্মগ্রহণ করে ; তাহার সহিত বৈর ভাব উৎপন্ন হইলে, দূরস্থ হইয়াও কদাচ বিশ্বাস করিবে না।

২৪৫। বুদ্ধিমান ব্যক্তি স্ত্রীলোক, রাজা, সর্প, স্বাধ্যায়, প্রভু, শত্রু, ভোগ ও আয়ুর উপর বিশ্বাস করেন না।

২৪৬। সর্প, অগ্নি, সিংহ ও জ্ঞাতি, ইহারা অতিশয় তেজস্বী ; মনুষ্য ইহাদিগকে অবজ্ঞা করিবে না।

২৪৭। স্থবির ব্যক্তি যুবকের নিকট গমন করিলে যুবকের প্রাণ উর্দ্ধে উৎপত্তি হয় ; পরে যুবা ব্যক্তি স্থবিরকে প্রত্যুত্থান ও অভিবাদন করিবে, করিলে পুনর্ব্বার তাহা প্রাপ্ত হয়।

২৪৮। সাধুগণ পীঠ, দান ও পানীয় আনয়ন করিয়া অভ্যাগত ব্যক্তির পাদ-প্রক্ষালন করতঃ কুশল প্রশ্ন পূর্ব্বক আত্মসংস্থান নিবেদন পরে অবহিত হইয়া অন্নদান করিবে।

২৪৯। চিকিৎসক, শরকর্ত্তা, নষ্ট ব্রহ্মচর্য্য, চৌর মদ্যপায়ী, ভ্রূনহা, সেনাজীবী, ও শ্রুতি বিক্রেতা ব্রাহ্মণ উদকার্হ না হইলেও যদি অতিথি রূপে আগত হয় তবে তাহাকেও অর্চ্চনা করিবে।

২৫০। যাঁহার ক্রোধ নাই, লোষ্ট্র প্রস্তর ও কাঞ্চনে সমজ্ঞান, শোক নাই, সন্ধি ও বিগ্রহ নাই, যিনি নিন্দা ও প্রশংসায় উপেক্ষা প্রদর্শন

করেন, যিনি উদাসীনের ন্যায় প্রিয় ও অপ্রিয় বিষয় ত্যাগ করেন তিনিই ভিক্ষু।

২৫১। বুদ্ধিমানের অপকার করিয়া দূরস্থ হইয়াও নিশ্চিন্ত থাকিবে না, বুদ্ধিমানের বাহুদ্বয় অতি দীর্ঘ, তিনি হিংসিত হইলে তদ্দ্বারা হিংসা করিয়া থাকেন।

২৫২। অবিশ্বস্ত ব্যক্তিকে বিশ্বাস করিবে না, বিশ্বস্ত ব্যক্তিকেও অতি বিশ্বাস করিবে না, বিশ্বাস হইতে ভয় উৎপন্ন হইলে সে ভয় মূল পর্য্যন্ত উচ্ছিন্ন করে।

২৫৩। ঈর্ষাশূন্য, স্ত্রীরক্ষক, সংবিভক্ত, প্রিয়বাদী, স্নেহবান, মধুরভাষী ব্যক্তি স্ত্রীলোকের বশীভূত হইবে না।

২৫৪। পূজনীয়, সচ্চরিত্র, ভাগ্যবতী রমণী, সকল গৃহের শ্রী ও দীপ্তিস্বরূপ, অতএব তাহাদিগকে সাতিশয় যত্ন সহকারে রক্ষা করিবে।

২৫৫। পিতার হস্তে অন্তঃপুর, মাতার হস্তে মহাল ও আত্মসম ব্যক্তির হস্তে গো সমূহের রক্ষণাবেক্ষণের ভার অর্পণ এবং স্বয়ং কৃষিকার্য্যের তত্ত্বাবধান করিবে।

২৫৬। বণিকদিগকে ভৃত্য দ্বারা ও অতিথিগণকে পুত্র দ্বারা সেবা করিবে।

২৫৭। সাতিশয় তেজস্বী কুলীন সৎপুরুষরা কাষ্ঠাভ্যন্তরবিলীন নিরাকার অগ্নির ন্যায় ক্ষমা অবলম্বন করিয়া অবস্থান করেন। কি বহিঃ শত্রু কি অন্তঃ শত্রু, কেহই তাঁহার মন্ত্রণা অবগত হইতে পারেন না।

২৫৮। ধর্ম্মকার্য্য, কামকার্য্য ও অর্থকার্য্য অগ্রে প্রকাশ না করিয়া অনুষ্ঠিত হইলে পর প্রকাশ করিবে।

২৫৯। মন্ত্রণা কদাচ প্রকাশ করিবে না, খুব নির্জ্জনস্থানে মন্ত্রণা করা কর্ত্তব্য।

২৬০। সুহৃদ না হইলে রহস্য মন্ত্রণা জানিবার যোগ্য হইতে পারে না।

২৬১। সুহৃদ বা পণ্ডিত হইলেই যে স্বকীয় পদের যোগ্য হইবে, এমন নহে, সুহৃদ পণ্ডিত হইতে পারেন, পণ্ডিতও চপল হইতে পারেন, পরীক্ষা না করিয়া কাহাকেও সচিব পদ প্রদান করিবে না।

২৬২। প্রমত্ত কর্ম্মের অনুষ্ঠান সুখের নিদান এবং তাহার অননুষ্ঠান অনুতাপের কারণ।

২৬৩। বধ্য শত্রু বশীভূত হইলেও পরিত্যাগ করিবে না।

২৬৪। স্বয়ং হীনবল হইলে শত্রুর উপাসনা করিবে, বলবান হইলে তাহাকে বধ করিবে।

২৬৫। বধ্য ব্যক্তিকে বধ না করিলে তাহা হইতে অচিরাৎ ভয় উৎপন্ন হয়।

২৬৬। বৃদ্ধ, বালক ও আতুরের প্রতি ক্রোধ হইলে তাহা সম্বরণ করিবে।

২৬৭। যে ব্যক্তি অনর্থ কলহ পরিত্যাগ করেন, তিনি কীর্ত্তিলাভ করেন ও তাঁহার অনর্থপাত হয় না।

২৬৮। বুদ্ধি থাকিলেই যে ধনলাভ হয় এমন নহে, আর জাড্য-দোষ থাকিলেই যে দরিদ্র হয় এমন নহে।

২৬৯। মূঢ় ব্যক্তি বিদ্যা, শীল, বয়স, বুদ্ধি, ধন বা আভিজাত্য শ্রেষ্ঠ লোককে প্রতিনিয়ত অবজ্ঞা করিয়া থাকে।

২৭০। অসচ্চরিত্র, অপ্রাজ্ঞ, অসূয়ক, অধার্ম্মিক, দুষ্টবাক ও কোপনস্বভাব ব্যক্তি শীঘ্র বিপদগ্রস্ত হয়।

২৭১। প্রতারণা পরিত্যাগ, দান, মর্য্যাদার অনুবর্ত্তন ও সম্যক উচ্চারিত বাক্য প্রাণিগণকে বশীভূত করে।

২৭২। অপ্রতারক, কার্য্যদক্ষ, কৃতজ্ঞ, বুদ্ধিমান ও সরলস্বভাব ব্যক্তি রিক্তকোষ হইলেও মিত্রাদি লাভ করিয়া থাকেন।

২৭৩। ধৃতি, শম, দম, শৌচ, কারুণ্য মৃদুবাক্য ও মিত্রগণের অদ্রোহ এই সাতটি লক্ষ্মীরূপ অনলের ইন্ধন স্বরূপ।

২৭৪। অসৎ বিভাগ্য, দুষ্টাত্মা, কৃতঘ্ন ও নির্লজ্জ ব্যক্তিকে পরিত্যাগ করিবে।

২৭৫। যে ব্যক্তি স্বয়ং দোষী হইয়া নির্দ্দোষ অন্তরঙ্গ লোককে প্রকোপিত করে তাহাকে সসর্প গৃহশায়ী ব্যক্তির ন্যায় অতিকষ্টে যামিনী যাপন করিতে হয়।

২৭৬। যে সকল ব্যক্তি দূষিত হইলে যোগক্ষেমের ব্যাঘাত জন্মে দেবতাদিগের ন্যায় তাহাদিগকে সতত প্রসন্ন করিবে।

২৭৭। যে সমস্ত অর্থ, সম্পত্তি, স্ত্রী, প্রমাদী, পতিত ও অনার্য্য লোকের হস্তে নিহত হয়, তাহা পুনরায় লাভ করা অনায়াস-সাধ্য নহে।

২৭৮। যেমন প্রস্তরময় ভেলা নদীতে নিমগ্ন হয়, তদ্রূপ স্ত্রী, ধূর্ত্ত বা বালক যে স্থানের শাসনকর্ত্তা তত্রত্য লোকও উৎসন্ন হইয়া যায়।

২৭৯। যে ভৃত্যরা নিরন্তর প্রয়োজনে সংসক্ত হয়, অতিরিক্ত কার্য্যে হস্তার্পণ করে না তাহারাই বিজ্ঞ।

২৮০। ধূর্ত্ত, চর কিম্বা বারবণিতাগণ যাহার প্রশংসা করে তাহার জীবন রক্ষা হওয়া সুকঠিন।

২৮১। যদি দেবগুরু বৃহস্পতি অনুপযুক্ত সময়ে বাগ্বিন্যাস করেন, তাহা হইলে তাঁহাকেও অবজ্ঞা ও অপমানের ভাজন হইতে হয়।

২৮২। কেহ কেহ দান করিয়া প্রিয় হয়, কেহ কেহ বা প্রিয়বাক্য প্রয়োগ করিয়া প্রিয় হয়; কিন্তু যে ব্যক্তি মন্ত্রণা ও ধন প্রদান দ্বারা প্রিয় হয়, সেই যথার্থ প্রিয়।

২৮৩। লোক দ্বেষ্য ব্যক্তিকে সাধু, মেধাবী বা পণ্ডিত জ্ঞান করে না।

২৮৪। মনুষ্যের স্বভাবই এই, তাহার প্রিয় ব্যক্তিকে সমস্ত শুভ কার্য্য ও দ্বেষ্য ব্যক্তিকে পাপকার্য্যের আধার জ্ঞান করিয়া থাকে।

২৮৫। যে বুদ্ধি দ্বারা উত্তরকালে ক্ষয় হইবার সম্ভাবনা তাহা বুদ্ধি বলিয়া জ্ঞান করা কর্ত্তব্য নহে, আর যে ক্ষয় দ্বারা চরমে বৃদ্ধিলাভ হয় সেই ক্ষয়কে শ্রেয়স্কর জ্ঞান করা কর্ত্তব্য। কারণ, যে ক্ষয় দ্বারা বৃদ্ধি হয় সে ক্ষয় ক্ষয় নহে; কিন্তু যে অল্প লাভ দ্বারা বহু বস্তু বিনষ্ট হয় সেই লাভই ক্ষয় স্বরূপ।

২৮৬। প্রভূত গুণসম্পন্ন বিনয়ী ব্যক্তি প্রাণিগণের অতি অল্পমাত্র ক্লেশও সহ্য করিতে পারেন না।

২৮৭। যাহারা সতত পরের অপবাদে নিরত থাকে, পরের দুঃখ ও পরস্পরের বিরোধের নিমিত্ত যত্নবান হয়, যাহাদের দৃষ্টি সদোষ ও সহবাস ভয়াবহ, যাহাদের নিকট হইতে অর্থ গ্রহণ করিলে মহাভয় জন্মে এবং যাহারা ভেদকারী, কামপরায়ণ, নির্লজ্জ ও শঠ ও মহাদোষে

দূষিত তাহারা পাপাত্মা বলিয়া বিখ্যাত, তাহাদের সহবাস কদাচ কর্ত্তব্য নহে, তাহাদিগকে পরিত্যাগ করাই শ্রেয়ঃ।

২৮৮। নীচ লোকরা কোন কারণ বশতঃ প্রণয় করিয়া থাকে। সেই কারণ বিলীন হইলেই তাহারা প্রণয় ভঙ্গ করে, সৌহার্দ্দের ফল ও সৌহার্দ্দজনিত সুখের সম্পর্কও থাকে না। প্রত্যুত তাহারা অপবাদ প্রদান ও ক্ষয় বিষয়ে যথাসাধ্য যত্ন করে, অজ্ঞান বশতঃ উহাদের অণুমাত্রও অপকার করিলে উহারা আর শান্তিপথ অবলম্বন করে না।

২৮৯। যে ব্যক্তি দীন, দরিদ্র, আতুর ও জ্ঞাতির প্রতি অনুগ্রহ প্রকাশ করে তাহার শ্রীবৃদ্ধি হয়, সেই ব্যক্তি অনন্তকাল শ্রেয়োলাভ করে।

২৯০। আত্মশুভাকাঙ্ক্ষী ব্যক্তিগণের জ্ঞাতি ও কুল বর্দ্ধন করা অবশ্য-কর্ত্তব্য।

২৯১। জ্ঞাতিগণ সৎক্রিয়া করিলে মহান শ্রেয়োলাভ হয়।

২৯২। জ্ঞাতিগণ গুণহীন হইলে অতি যত্নসহকারে তাহাদিগকে রক্ষা করা কর্ত্তব্য।

২৯৩। মঙ্গলাভিলাষী ব্যক্তিগণের জ্ঞাতিবর্গের সহিত বিবাদ করা সর্ব্বতোভাবে অকর্ত্তব্য। উহাদের সহিত একত্র মিলিত হইয়া সুখসম্ভোগ করা বিধেয়। জ্ঞাতিগণের সহিত ভোজন, মিষ্টালাপ ও প্রণয় করাই কর্ত্তব্য, বিরোধ করা উচিত নহে, জ্ঞাতি সদ্বৃত্ত হইলে বিপদ হইতে পরিত্রাণ করে আর দুর্ব্বৃত্ত হইলে বিপদে নিমগ্ন করে।

২৯৪। মনুষ্যের জীবিতকালের নিশ্চয়তা নাই অতএব যে কার্য্য করিলে পশ্চাৎ চিন্তায় নিগগ্ন হইতে হয় এমত কর্ম্ম না করাই কর্ত্তব্য।

২৯৫। অপাত্রে জ্ঞানোপদেশ প্রদান করিলে তাহা বিফল হয়, কেন না, তাদৃশ ব্যক্তি প্রায়ই উপদেশ বুঝিতে পারে না, বুঝিতে পারিলেও তদনুসারে কার্য্য করে না।

২৯৬। যে ব্যক্তি পাপফলজনক কার্য্যে প্রবৃত্ত হয় না তাহার অভ্যুদয় হয়।

২৯৭। যে দুর্ম্মতি পূর্ব্বকৃত পাপের প্রতিবিধান না করিয়া তাহার অনুসরণ করে সে বিষম অগাধ নরকে নিপতিত হয়।

২৯৮। বৃহস্পতি সদৃশ ব্যক্তিগণ, শাস্ত্রাধ্যয়ন ও বৃদ্ধগণের সেবা না করিয়া কখনই ধর্ম্মার্থের তত্ত্ব অবগত হইতে পারেন না।

২৯৯। যেরূপ কোন দ্রব্য সমুদ্রের মধ্যে পতিত হইলে বিনষ্ট হয়, অশ্রোতার নিকট বাক্য প্রয়োগ করিলে তাহা বিনষ্ট হয়।

৩০০। বুদ্ধিমান ব্যক্তি যুক্তিসহকারে প্রাজ্ঞগণকে পরীক্ষা, বুদ্ধি পূর্ব্বক তাহাদের যোগ্যতা নিশ্চয়, অন্যের নিকট তাহাদের বৃত্তান্ত শ্রবণ এবং আকার ইঙ্গিত দ্বারা পুনঃ পুনঃ তাঁহাদের প্রাজ্ঞতা নির্দ্ধারিত করিয়া তাঁহাদিগের সহিত মিত্রতা করিবে।

৩০১। বিনয় অকীর্ত্তি বিনাশ করে, পরাক্রম অনর্থ বিনাশ করে, ক্ষমা ক্রোধকে বিনাশ করে এবং আচার অলক্ষণকে বিনাশ করে।

৩০২। জ্ঞানী ব্যক্তি ভোগ্যবস্তু, জন্মস্থান, বাসস্থান, আচার ও গ্রাসাচ্ছাদন লক্ষ্য করিয়া লোকের কুল পরীক্ষা করিবেন।

৩০৩। কামোপরত ব্যক্তির কথা দূরে থাকুক, জীবন্মুক্ত মহাত্মারও কাম উপস্থিত হইলে প্রতিনিবৃত্ত হয় না।

৩০৪। রাজপ্রিয়, বিদ্বান, ধার্ম্মিক, প্রিয়দর্শন, মিত্রসম্পন্ন, সুবক্তা সুহৃদকে প্রতিপালন করা অবশ্য কর্ত্তব্য।

৩০৫। অকুলীন ব্যক্তিও যদি মৃদু ও লজ্জাশীল হয় এবং মর্য্যাদা প্রতিপালন ও ধর্ম্মানুযায়ী কর্ম্ম সম্পাদন করে, তাহাকে শত কুলীন ব্যক্তি অপেক্ষা শ্রেষ্ঠ জ্ঞান করা কর্ত্তব্য।

৩০৬। যে দুই জনের চিত্তবৃত্তি, গূঢ়াচর, ও প্রজ্ঞা সমান তাহাদের উভয়ের মৈত্রী কদাচ বিনষ্ট হয় না। দুর্ব্বুদ্ধি, অকৃতজ্ঞ ব্যক্তি তৃণাচ্ছন্ন কূপের ন্যায়, তাহার সহিত সৌহৃদ্য কখনও চিরস্থায়ী হয় না, অতএব জ্ঞানবান ব্যক্তি এবংবিধ লোককে পরিত্যাগ করিবেন।

৩০৭। পণ্ডিতগণ গর্ব্বিত, মূর্খ, কোপন-স্বভাব, ও ধর্ম্মবিহীন ব্যক্তিগণের সহিত কদাচ বন্ধুতা করেন না।

৩০৮। যে ব্যক্তি কৃতজ্ঞ ধার্ম্মিক, সত্যাচার, উদারচিত্ত, অতিশয় ভক্তিপরায়ণ, জিতেন্দ্রিয়, মর্য্যাদাপালক, এবং কদাপি স্বীয় পুত্রকে পরিত্যাগ করে না, তাহারই সহিতই বন্ধুতা করা কর্ত্তব্য।

৩০৯। ইন্দ্রিয়গণকে বিষয় হইতে নিবৃত্ত করা নিতান্ত দুষ্কর; কিন্তু উহাদিগকে একান্ত বিষয়াসক্ত করিলে দেবগণকেও উৎসাহিত হইতে হয়।

৩১০। পণ্ডিতগণ মৃদুতা, অনসূয়া, ক্ষমা, ধৈর্য্য ও মিত্রগণের মাননা, এই সমুদয় আয়ুস্কর বলিয়া কীর্ত্তন করিয়াছেন।

৩১১। অধ্যবসায় সহকারে অপনীত বিষয় প্রত্যুদ্ধার করিতে চেষ্টা করাই সৎপুরুষের ধর্ম্ম।

৩১২। যিনি ভবিষ্যতে দুঃখের প্রতীকার করিতে পারেন, অধ্যবসায় সহকারে বর্ত্তমান দুঃখ সহ্য করেন এবং ভোগ না করিলে দুঃখ বিনষ্ট হয় না, এই বিবেচনা করিয়া অতীত দুঃখের নিমিত্ত অনুতাপ করেন না, কদাপি তাঁহার অর্থ-বিনাশ হয় না।

৩১৩। কায়মনোবাক্যে সতত যে কার্য্যের অনুষ্ঠান করা যায় তাহাতেই একান্ত অনুরক্ত হইতে হয়, অতএব নিরন্তর মঙ্গল কার্য্যের অনুষ্ঠান করাই কর্ত্তব্য।

৩১৪। মাঙ্গলিক দ্রব্য স্পর্শ, সহায় সম্পত্তি, অধ্যয়ন, উদ্যম, সরলতা এবং সতত সজ্জন সন্দর্শন, এই সকল ঐশ্বর্য্যের নিদান।

৩১৫। উদ্যোগপরায়ণতা-লাভ, সম্পত্তি ও মঙ্গলের মূল।

৩১৬। উদ্যোগী ব্যক্তি সর্ব্বপ্রধান হইয়া চিরকাল সুখ সম্ভোগ করেন।

৩১৭ ক্ষমতাশালী ব্যক্তির পক্ষে সতত সকল বিষয়ে ক্ষমা প্রদর্শন অপেক্ষা শ্রেয়স্কর ও হিতজনক কার্য্য আর কিছুই নাই।

৩১৮। অশক্ত ব্যক্তির সকলকেই ক্ষমা করা কর্ত্তব্য।

৩১৯। শক্ত ব্যক্তি ধর্ম্মোপার্জ্জনের নিমিত্তক্ষমা করা উচিত, আর যাহার বিপৎসম্পৎ উভয়ই সমান, তাহার পক্ষে ক্ষমার তুল্য শ্রেয়স্কর আর কিছুই নাই।

৩২০। যে সুখ সম্ভোগ দ্বারা ধর্ম্মার্থ বিনষ্ট না হয় সেই সুখই ভোগ করিবে।

৩২১। মূঢ় ব্যক্তিরাই ভোজনাদি সুখে একান্ত অনুরক্ত হইয়া স্বীয় ধর্ম্মার্থের ব্যাঘাত করিয়া থাকে।

৩২২। দুঃখার্ত্ত লিপ্সাহীন্, নাস্তিক, অলস, অদক্ষ, ও উৎসাহ বিবর্জ্জিত ব্যক্তিগণের সম্পত্তি কদাপি স্থায়ী হয় না।

৩২৩। দুর্ম্মতি ব্যক্তিগণ বিনয়নম্র ও বিনয়লজ্জিত মানবদিগকে অশক্ত জ্ঞান করিয়া সতত পরাভব করে।

৩২৪। লক্ষ্মী, অতিসরল, অতিদাতা, অতিশূর, অতি ব্রতশীল ও প্রজ্ঞাভিমানী ব্যক্তির নিকট ভয়ে গমন করে না এবং অতি গুণবান ও নিতান্ত নির্গুণ এই উভয়কেই পরিত্যাগ করেন।

৩২৫। অধ্যয়নের ফল সৎস্বভাব ও সদাচরণ, নারীর ফল রতি ও পুত্র এবং ধনের ফল দান ও ভোজন।

৩২৬। সত্ত্বশালী ব্যক্তিগণ কি কান্তার কি বনদূর্গ কি আপজ্জনক স্থান কি উদ্যত শস্ত্র কিছুতেই ভীত হন না।

৩২৭। অধর্ম্মোপার্জ্জিত অর্থ দ্বারা পরলোক-হিতকর কার্য্য করিলে তাহার পরলোকে স্বাভিলাষিত ফল লাভ হয় না।

৩২৮। উদ্যম, সংযম, দক্ষতা, অপ্রমাদ, ধৈর্য্য, স্মৃতি ও সমীক্ষ্য-কারিতা এই সমুদয় ঐশ্বর্য্যের মূলীভূত।

৩২৯। তপস্যা তাপসদিগের বল, হিংসা অসাধুগণের বল ও ক্ষমা গুণবানদিগের বল।

৩৩০। যাহা করিলে আপনার অনিষ্ট হয়, তাহা অন্যের প্রতি করিবে না।

৩৩১। অক্রোধ দ্বারা ক্রোধ পরাজয় করিবে, সৎকর্ম্ম দ্বারা অসৎ কর্ম্ম পরাজয় করিবে, দান দ্বারা কদর্য্য কার্য্য পরাজয় করিবে।

৩৩২। স্ত্রী, ধূর্ত্ত, অলস, ভীরু, ক্রুদ্ধ, পুরুষাভিমানী, চৌর, কৃতঘ্ন, ও নাস্তিক এই সমুদয় লোককে বিশ্বাস করিবে না।

৩৩৩। যে অর্থ উপার্জ্জন করিবার সময় সাতিশয় ক্লেশভোগ, ধর্ম্ম অতিক্রম বা শত্রুকে প্রণিপাত করিতে হয় তাদৃশ অর্থ উপার্জ্জনে মনোনিবেশ করিবে না।

৩৩৪। বিদ্যাশূন্য পুরুষ, ভূমিশূন্য রাজা, প্রজশূন্য মৈথুন এবং আহার শূন্য প্রজাদিগের জন্য শোক করিতে হয়।

৩৩৫। পথ দেহীদিগের, জল পর্ব্বতের, অসম্ভোগ স্ত্রীদিগের এবং দুর্ব্বাক্য মনের জরা স্বরূপ।

৩৩৬। কেহই শয়ন দ্বারা নিদ্রা, কাষ্ঠ দ্বারা অগ্নি, পান দ্বারা সুরা ও কাম দ্বারা স্ত্রীদিগকে পরাজয় করিতে পারে না।

৩৩৭। যিনি অধর্ম্মলব্ধ বিপুল অর্থে আসক্ত না হইয়া পরিত্যাগ করেন, তিনি ত্বক্‌নির্ম্মোক ভুজঙ্গের ন্যায় সর্ব্বদুঃখ হইতে বিমুক্ত হইয়া সুখস্বচ্ছন্দে কাল যাপন করেন।

৩৩৮। মিথ্যাচরণ দ্বারা জয়লাভ অতি মহাপাপ।

৩৩৯। সুখার্থীর বিদ্যালাভ হয় না এবং বিদ্যার্থীর সুখ সম্ভোগের সম্ভাবনা থাকে না; অতএব সুখার্থীর বিদ্যা ও বিদ্যার্থীর সুখ পরিত্যাগ করিতে হইবে।

৩৪০। রাশি রাশি কাষ্ঠ প্রদান করিলেও অগ্নির তৃপ্তিলাভ হয় না, শত শত নদীর সমাগমেও সমুদ্রের তৃপ্তিলাভ হয় না এবং শত শত পুরুষ সম্ভোগেও কামিনীর তৃপ্তিলাভ হয় না।

৩৪১। কাম, লোভ বা ভয় প্রযুক্ত ধর্ম্ম পরিত্যাগ করা দূরে থাকুক আপনার প্রাণ রক্ষার নিমিত্তও ধর্ম্ম পরিত্যাগ করিবে না।

৩৪২। ধর্ম্ম নিত্য পদার্থ, সুখ ও দুঃখ অনিত্য, জীব নিত্য, কিন্তু উহার হেতু অবিদ্যা ও অনিত্য।

৩৪৩। পরম পবিত্র লোভশূন্য আত্মা নদী স্বরূপ, পুণ্য তাহার তীর্থ, সত্য তাহার জল, ধৃতি তাহার কুল এবং দয়া তাহার তরঙ্গ স্বরূপ। লোভহীন পুণ্যাত্মা ব্যক্তিগণ সেই নদীতে স্নান করিয়া পবিত্র হন।

৩৪৪। যে ব্যক্তি কি কার্য্য কি অকার্য্য সকল বিষয়েই জ্ঞানবৃদ্ধ, ধর্ম্মবৃদ্ধ ও বয়োবৃদ্ধ বন্ধুকে পূজা করিয়া তাঁহার মত জিজ্ঞাসা করেন, তাঁহাকে কদাপি মুগ্ধ হইতে হয় না।

৩৪৫। ধৈর্য্য সহকারে শিশ্নোদর রক্ষা করিবে, চক্ষু দ্বারা হস্তপদ রক্ষা করিবে ও মন দ্বারা চক্ষু ও কর্ণ রক্ষা করিবে এবং কর্ম্ম দ্বারা মন রক্ষা করিবে।

৩৪৬। ব্রাহ্মণ নিত্য উদককার্য্য সম্পাদন, যজ্ঞোপবীত ধারণ, নিত্য বেদাধ্যয়ন, পতিতান্ন পরিত্যাগ, সত্যবাক্য প্রয়োগ ও গুরুর কার্য্য সাধন করিবেন।

৩৪৭। সনৎসুজাত মহারাজ ধৃতরাষ্ট্রকে বলিতেছেন। মৃত্যু নাই ও মৃত্যু আছে এই উভয় পক্ষের পরস্পর বিরোধশঙ্কা করিবেন না। একমাত্র পুরুষেরই অবস্থাভেদে উভয় পক্ষ সত্য হইয়া থাকে। প্রমাদ মৃত্যু ও অপ্রমাদ অমৃত্যু। বিদ্বান ব্যক্তিরা কহিয়া থাকেন মোহ বশতই মৃত্যু হয়, আর মোহহীন হইলে অমর হয়। অসুরগণ প্রমাদ বশতঃ

মৃত্যুলাভ ও অপ্রমাদ বশতঃ অমৃত লাভ করে। মৃত্যু ব্যাঘ্রের ন্যায় জন্তুগণকে ভক্ষণ করে না। এবং মৃত্যুর স্বরূপ নিরূপণ করা নিতান্ত সুকঠিন, কেহ কেহ অন্তককে মৃত্যু ও আত্মনিহিত তত্ত্বজ্ঞানকেই অমৃত কহিয়া থাকেন। সেই অন্তক পিতৃলোকে রাজ্য শাসন করিতেছেন। তিনি মঙ্গলের মঙ্গল ও অমঙ্গলের অমঙ্গল। তাঁহার আদেশানুসারে ক্রোধ, প্রমাদ, ও লোভ স্বরূপ মৃত্যু সমুদ্ভূত হইয়া থাকে; যে ব্যক্তি অহঙ্কার পরতন্ত্র হইয়া কুপথে পদার্পণ করে, সে আত্মস্বরূপ প্রাপ্ত হয় না, সে বিমোহিত, ক্রোধাদি রূপ মৃত্যুর বশীভূত ও ইহলোক হইতে অন্তরিত হইয়া বারংবার নরকে নিপতিত হয়, এবং ইন্দ্রিয়গণও তাহার অনুসরণ করে। এই নিমিত্ত মৃত্যু মরণ নামে নির্দ্দিষ্ট হইয়া থাকে। ভোগপ্রদ কর্ম্মের ফলোদয় হইলে তদনুরাগ সম্পন্ন মনুষ্যরা স্বর্গে গমন করিয়া থাকে, সুতরাং দেহনাশ হইলেও মৃত্যু হইতে উত্তীর্ণ হয় না। ব্রহ্ম প্রাপ্তির উপায়ভূত যোগের অনবগম প্রযুক্ত দেহী বিষয় বাসনার বশীভূত হয়, সেই পুরুষের স্বাভাবিক অনিত্য বিষয়ে অনুরাগ ও প্রবৃত্তি ইন্দ্রিয় গণকে মহা মোহে বিমোহিত করে এবং সেই পুরুষ অলীক বিষয় সংসর্গে প্রতারিত হইয়া বিষয় স্মরণই বিষয়ের সেবা বলিয়া বোধ করে। অজিত-চিত্ত ব্যক্তিরা প্রথমত বিষয় চিন্তা, পরে বিষয় প্রাপ্তির অভিলাষ এবং তৎপরে কোন কারণ জনিত ক্রোধে আক্রান্ত হইয়া ক্রমে ক্রমে মৃত্যুমুখে নিপতিত হয়, কিন্তু প্রকৃত ধীর ব্যক্তিরা ধৈর্য্যাবলম্বন পূর্ব্বক মৃত্যু হস্ত হইতে বিমুক্ত হইয়া থাকেন। যিনি আত্মচিন্তা-নিরত ও বিষয় বাসনায় সতত অনাদর প্রদর্শন করেন, তিনি কাম সকল বিনষ্ট করিতে পারেন এবং মৃত্যু তাঁহাকে গ্রাস করিতে সমর্থ হয় না।

বিষয়ানুরাগী মনুষ্য বিষয় নাশের পর বিনষ্ট হইয়া থাকে কিন্তু বিষয়োপভোগ পরিত্যাগ করিলে দুঃখ সমুদয় বিনষ্ট হয়। বিবেকালোক

শূন্য বিষয়ানুরাগী মনুষ্যদিগের তমঃ-স্বরূপ ও নরকের ন্যায় দুঃখপ্রদ। যেমন সুরাপান-বিমোহিত ব্যক্তিগণ গর্ত্তমধ্যে নিপতিত হয়, তদ্রূপ বিষয়ানুরাগীরা সুখপ্রদ বিষয়ে নিমগ্ন হইয়া থাকে। যাঁহার চিত্তবৃত্তি বিষয়ানুরাগে অভিভূত হয় নাই; তাঁহার পক্ষে মৃত্যু তৃণময় ব্যাঘ্রের ন্যায় নিতান্ত অকিঞ্চিৎকর। অতএব বিষয়ানুরাগ বিনষ্ট করিবার নিমিত্ত অন্য কোন কাম্য বিষয় কদাচ স্মরণ করিবে না। তোমার শরীর মধ্যে যে অন্তরাত্মা আছেন তিনিই ক্রোধ, লোভ ও মৃত্যু-স্বরূপ। জ্ঞানবান ব্যক্তি মৃত্যুকে এইরূপ জন্মশীল বলিয়া কদাচ ভয় করেন না। দেহ যেমন যমের হস্তগত হইয়া বিনষ্ট হয়; মৃত্যুও জ্ঞান গোচর হইলে তদ্রূপ বিনাশ প্রাপ্ত হইয়া থাকে।

প্রশ্ন। বেদে একমাত্র যজ্ঞদ্বারা পুণ্যতম সনাতন সত্য লোক প্রাপ্ত হওয়া যায় এবং তাহাদিগেরই মোক্ষ প্রাপকতা প্রতিপন্ন হইতেছে অতএব মনুষ্য ইহা সবিশেষ জ্ঞাত হইয়া কি নিমিত্ত কর্ম্মের অনুষ্ঠান না করিবে?

উত্তর। আপনার মতে অবিদ্বান ব্যক্তিরা উক্তপ্রকারে পদ প্রাপ্ত হইয়া থাকে, আর বেদ বহুতর উদ্দেশ্য সংসাধনের উপদেশ প্রদান করিতেছে। কিন্তু জীবাত্মা নিষ্কাম হইলেই পরমাত্মার অভিমুখীন হন এবং প্রকৃত পথ প্রাপ্ত হইয়া অন্যান্য পথ পরিত্যাগ পূর্ব্বক মুক্তিলাভ করে।

প্রশ্ন। যদি জীবাত্মা ও পরমাত্মা পরস্পর ভিন্ন হন, তাহা হইলে অভেদে একতা সম্পাদন করা অসম্ভব; তাহাতে মহৎ দোষের উৎপত্তি হইয়া থাকে। পরমাত্মা জলচন্দ্রের ন্যায় কেবল অজ্ঞান প্রভাবে স্থূল ও সূক্ষ্ম শরীরদ্বয় সংযোগে জীব বলিয়া খ্যাত হন, উপাধিক ভেদ দ্বারা তাঁহার মহত্বের কিছুমাত্র হানি হয় না, সেই অবিকারী ভগবান পরমাত্মা

মায়াযোগে এই বিশ্ব সৃষ্টি করিতেছেন, এই স্বপ্নবৎ বিশ্ব যথার্থ বলিয়া প্রতীয়মান হইয়া থাকে, ইহা সেই পরমাত্মার শক্তি, বেদবাক্যেও ইহা সপ্রমাণ হইতেছে।

পাপ ও পুণ্য উভয়েরই ফল ভোগ করিতে হয়। সন্ন্যাস ও উপাসনা পূর্ব্বক কর্ম্ম অনুষ্ঠান উভয়ই মোক্ষ প্রাপ্তির অবিচলিত কারণ, কিন্তু সন্ন্যাস সহকৃত জ্ঞান দ্বারা ব্রহ্মত্ব ও উপাসনা পূর্ব্বক কর্ম্মদ্বারা দেবত্বলাভ হইয়া থাকে। দেবত্ব লাভ হইলে যেমন তাহা হইতে ব্রহ্মত্ব লাভ হইতে পারে; সেইরূপ পুনরায় নরলোকে আবর্ত্তিত হইবারও সম্ভাবনা আছে; অতএব সন্ন্যাস-সহকৃত জ্ঞানই শ্রেষ্ঠ। এইরূপ ধর্ম্ম ও অধর্ম্ম উভয়েরই ফলভোগ করিতে হয়। কিন্তু উভয় ফলই অনিত্য; তন্নিমিত্ত ধর্ম্ম ও অধর্ম্ম জনিত ফলভোগের অবসানে পুনরায় কর্ম্মক্ষেত্রে জন্ম হইয়া থাকে, তন্মধ্যে যিনি ধর্ম্মের অনুষ্ঠান করেন, তিনি পাপকে দূরীকৃত করিতে পারেন, এবং তদ্দ্বারা কালক্রমে মোক্ষলাভ হইবার সম্ভাবনা আছে, অতএব ধর্ম্মই শ্রেষ্ঠ।

যেমন বীরপুরুষ স্বীয় বলবীর্য্যের স্পর্দ্ধা করিয়া থাকে, তদ্রূপ যাঁহারা ব্রতসাধন বিষয়ে স্পর্দ্ধা করেন সেই লোকগণ কলেবর পরিত্যাগ করিয়া ব্রহ্মলোক গমন করিয়া থাকেন। যাঁহাদিগের যজ্ঞাদির অনুষ্ঠানে একান্ত আগ্রহ আছে, তাঁহাদের যজ্ঞাদিই জ্ঞানের সাধন, তাঁহারা সংসারপাশ হইতে বিমুক্ত হইয়া স্বর্গে গমন করেন। বৈদিক অভিমানিগণ ধর্ম্মের অনুষ্ঠানকেই শ্রেষ্ঠ বলিয়া জ্ঞাত আছেন, এই নিমিত্ত সেই নিষ্কাম ও সকাম কর্ম্মের অনুষ্ঠাতারা কিঞ্চিৎ সম্মানভাজন হন।

যে গৃহ তৃণাদি পরিপূর্ণ বর্ষাকালীন ক্ষেত্রের ন্যায় অন্নপানে পরিপূর্ণ, সন্ন্যাসী, ব্রাহ্মণ তথায় বাস করিবেন। কিন্তু ক্ষীণ-বৃত্তি গৃহস্থকে কদাচ উৎপীড়ন করিবেন না।

যে স্থানে আপনার মাহাত্ম্য প্রকাশ না করিলে অমঙ্গলজনক ভয় প্রাপ্ত হওয়া যায়, সে স্থানেও যে ব্যক্তি স্বীয় উৎকর্ষ প্রকাশ না করেন তিনিই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। যিনি অন্যের উৎকর্ষ দর্শন করিয়া ঈর্ষাপরবশ না হন এবং ব্রহ্মস্ব গ্রহণে নিতান্ত পরাঙ্মুখ সাধুলোক তাঁহার অন্ন ভক্ষণ করিয়া থাকেন।

কুক্কুরগণের স্বীয় উদ্গারিত দ্রব্য ভক্ষণ করা ও সন্ন্যাসীদিগের পাণ্ডিত্য প্রকটপূর্ব্বক জীবিকা নির্ব্বাহ করা উভয়ই তুল্য।

যে ব্রাহ্মণ জ্ঞাতিবর্গ মধ্যে বাস করিয়াও মনে করে যে জ্ঞাতিবর্গ আমার আচার ব্যবহারাদি কিছুই অবগত না হউন তিনিই ব্রাহ্মণ।

যে ব্যক্তি স্বয়ং একরূপ হইয়া অন্যরূপ প্রকাশ করিয়া থাকে সেই আত্মাপহারী চৌর কর্ত্তৃক কোন্ পাপ অনুষ্ঠিত না হয়?

ব্রহ্মপরায়ণ ব্রাহ্মণ অশ্রান্ত, প্রতিগ্রহশূন্য, সাধু-সম্মত, ও নিরুপদ্রব হইবেন এবং শিষ্ট হইয়াও কদাচ শিষ্টাচার প্রদর্শন করিবেন না।

যাঁহারা সামান্য মনুষ্যলব্ধ অর্থে দরিদ্র, কিন্তু পারলৌকিক ধর্ম্মাদি ও যজ্ঞ প্রভৃতি ক্রিয়া কলাপের অধীশ্বর, একান্ত দুর্দ্ধর্ষ ও অচলচিত্ত তাঁহাদিগকেই প্রকৃত ব্রাহ্মণ বলিয়া জ্ঞাত হইবেন।

যে দেবগণ যজ্ঞে প্রীত হইয়া যজমানের জন্য দিব্য স্ত্রী, অন্ন ও পান প্রস্তুত করেন, সেই দেবগণকে যিনি জ্ঞাত হন তিনি ব্রাহ্মণের সদৃশ নহেন, যেহেতু তিনি সেই দিব্য স্ত্রী ও অন্নপানের অভিলাষ করিয়া থাকেন।

দেবগণ যে সন্ন্যাসী ব্যক্তিকে সম্মান করিয়া থাকেন, তিনিই সম্মানিত অতএব স্বয়ং আত্মাকে কদাচ অসম্মাননা ও অবমাননা করিবে না।

লোক সকল সভাতে মনে করিয়া থাকে যে, আমাকেই সকলে সম্মান করিয়া থাকে, কিন্তু উহা নিতান্ত অনুচিত, ফলত বিদ্বানরা যাহাকে সম্মান করেন তিনিই প্রকৃত মানী।

মায়া বিশারদ অধর্ম্ম পরায়ণ মুর্খরা মান্য ব্যক্তিদিগকে সম্মান করে না, প্রত্যুত অবমাননা করিয়া থাকে।

পণ্ডিতরা কহিয়া থাকেন মান ও মৌন কদাচ একত্র বাস করে না, কিন্তু ইহলোকে সম্মান লাভের নিমিত্ত ও পরলোকে মৌনের নিমিত্ত নির্দ্দিষ্ট আছে।

ইহলোকে সম্পদই মান ও সুখের স্থান, কিন্তু উহা পরলোক বিনাশক ও সাতিশয় অনিষ্টকর।

সাধুলোকরা নিরূপণ করিয়াছেন, সত্য, আর্জ্জব, হ্রী, দম শৌচ ও বিদ্যা ব্রহ্মানন্দের দ্বারা মোহ কদাচ তাহা রোধ করিতে পারে না।

৩৪৮। সমস্ত বেদ ও মন যাহাকে প্রাপ্ত হইতে পারে না এবং যাহা হইতে বেদ ও "অয়ং" শব্দ সমুত্থিত হইয়াছে, সেই পরব্রহ্ম মৌন বলিয়া অভিহিত, তিনিই মৌনময়।

ঋক, সাম, ও যজু কপটাচারী পুরুষকে পাপ হইতে, কদাচ পরিত্রাণ করে না, প্রত্যুত পক্ষীসকল পক্ষোদ্ভেদ হইলে যেমন কুলায় পরিত্যাগ করে সেইরূপ বেদসকল সেই ব্যক্তিকে চরমে পরিত্যাগ করে।

এই বিশ্ব ব্রহ্মের উপাধি-বিশেষ মাত্র, বেদেও ইহা নিরূপিত আছে যে, ব্রহ্ম বিশ্ব হইতে পৃথক্। সেই ব্রহ্মলাভার্থ তপস্যা ও যজ্ঞানুষ্ঠান অভিহিত হইয়াছে। বিদ্বান ব্যক্তি তদ্দ্বারা পুণ্যলাভ করেন এবং সেই পুণ্যবলে তাঁহার পাপ সকল দূরীভূত হইলে তাঁহার আত্মা জ্ঞানালোকে উদ্দীপিত হইয়া থাকে। এইরূপ তিনি জ্ঞান দ্বারা

পরমাত্মাকে প্রাপ্ত হন; কিন্তু জ্ঞানোদয় না হইলে বিষয় লালসা ক্রমশঃ পরিবর্দ্ধিত হইয়া উঠে। ইহলোকে যে সকল পাপ পুণ্যের অনুষ্ঠান করা যায়, পরকালে তাহার ফলভোগ করিয়া পুনরায় কর্ম্মক্ষেত্রে আগমন করিতে হয়। ইহলোকে যে সকল তপোনুষ্ঠান করা যায়, পরলোকে তাহার ফলভোগ করিতে হয়। কিন্তু এই সংসার কেবল অবশ্য-কর্ত্তব্য তপোনুষ্ঠাননিরত বিদ্বানগণের ফলভোগের স্থান বলিয়া নির্দ্দিষ্ট আছে।

দোষ স্পর্শ শূন্য তপস্যা মোক্ষ সাধন; এই নিমিত্ত উহা সমৃদ্ধ, আর দম্ভপ্রদ দর্শক তপস্যা অসমৃদ্ধ হইয়া থাকে। বেদ বেত্তারা কেবল তপস্যা দ্বারা অমৃতলাভ করিয়া থাকেন।

ক্রোধ প্রভৃতি দ্বাদশ ও আত্মশ্লাঘা প্রভৃতি ত্রয়োদশ নৃশংসাকার তপস্যার দোষ বলিয়া অভিহিত হয়। কাম, ক্রোধ, লোভ, মোহ, বিধিৎসা, নির্দ্দয়তা, অসূয়া, মান, শোষক, স্পৃহা, ঈর্ষা ও জুগুপ্সা এই দ্বাদশটি দোষ। অতএব যত্ন সহকারে ইহা পরিত্যাগ করিবে। যেমন ব্যাধ মৃগগণকে বধ করিবার নিমিত্ত অবসর অনুসন্ধান করিয়া থাকে; তদ্রূপ এই সকল দোষ প্রত্যেকেই মনুষ্যকে আক্রমণ করিবার নিমিত্ত সতত অবসর অনুসন্ধান করে, যাহারা মহাসঙ্কট উপস্থিত হইলেও কদাচ ভীত হয় না; সেই সমস্ত পাপ স্বভাব সম্পন্ন মনুষ্যরা আত্মশ্লাঘা, পরদারাদি ভোগেচ্ছা, অবমাননা, অকারণ ক্রোধ, চপলতা এবং সামর্থ্য সত্ত্বেও প্রতিপাল্য বর্গকে প্রতিপালন না করা, এই ছয় প্রকার পাপাচরণ করিয়া থাকে। যে ব্যক্তি বনিতা-সম্ভোগই পুরুষার্থ জ্ঞান করিয়া নিতান্ত দুর্ব্বব্যবস্থিত হয়, যে, ব্যক্তি নিতান্ত অহঙ্কৃত, যে ব্যক্তি দান করিয়া অনুতাপ করে, যে ব্যক্তি প্রাণান্তেও ধন ব্যয় করে না, যে ব্যক্তি পরের পরাভব দেখিয়া সুখী হয় এবং যে ব্যক্তি ভার্য্যাদ্বেষী, এই কয় ব্যক্তি

নৃশংস মধ্যে পরিগণিত হইয়া থাকে। ধর্ম্ম, সত্য, ইন্দ্রিয়-নিগ্রহ, তপস্যা, অমাৎসর্য্য, হ্রী, তিতিক্ষা, অনসূয়া, যজ্ঞ; দান, ধৃতি ও বেদাধ্যয়ন এই দ্বাদশটি পুণ্যবানের ব্রত। যিনি এই দ্বাদশ ব্রত সাধনে সমর্থ হন, তিনি সমস্ত পৃথিবী শাসন করিতে পারেন, অধিক কি, যিনি এই দ্বাদশটির মধ্যে তিনটি সাধন করেন, তিনি অবশ্যই অলৌকিক ঐশ্বর্য্য-শালী হইয়া উঠেন, ইন্দ্রিয়-নিগ্রহ ত্যাগ ও তত্ত্বানুসন্ধান মুক্তির আধার। মনীষিগণ এই তিনটি গুণকে সত্য-প্রধান বলিয়া কীর্ত্তন করিয়া থাকেন। দম অষ্টাদশ গুণ সম্পন্ন। বৈদিক কার্য্য ও উপবাস প্রভৃতি ব্রতাদি প্রতিকুলতাচরণ, অনৃত, অসূয়া' কাম, ধনোপার্জ্জনার্থ নিতান্ত যত্ন, স্পৃহা, ক্রোধ, শোক, তৃষ্ণা, লোভ পিশুনতা, মাৎসর্য্য, হিংসা, পরিতাপ, সৎ-কর্ম্মে অনভিলাষ, কর্ত্তব্য বিস্মরণ, পরাক্রোশ ও আপনার প্রতি মহত্ত্ববুদ্ধি এই সকল দোষ হইতে যিনি বিমুক্ত হইয়াছেন তাঁহাকে দমগুণ সম্পন্ন বলিয়া থাকে। মদ অষ্টাদশ দোষ সম্পন্ন। মদের বিপরীতই দম।

প্রথম সম্পদলাভে হর্ষ প্রকাশ না করা, দ্বিতীয় যজ্ঞ হোমাদির অনু-ষ্ঠান ও তড়াগ খননাদি, তৃতীয় বৈরাগ্য বশত কামত্যাগ, চতুর্থ নানাবিধ গুণ ও দ্রব্য সম্পন্ন হওয়া এবং অপ্রিয় উপস্থিত হইলে কদাচ ব্যথিত না হওয়া, পঞ্চম অভিলষিত কলত্র ও পুত্রগণকে কদাচ যাচ্ঞা না করা এবং যোগ্য ব্যক্তি যাচ্ঞা করিলে, তাহার অভিলাষ পূর্ণ করা এই ষড়বিধ ত্যাগ শ্রেয়স্কর, ইহার মধ্যে তৃতীয় নিতান্ত দুষ্কর, কিন্তু তদ্বিষয়ে অনু-ষ্ঠান করিলে দুঃখনাশ ও মিত্ররাজ্য পরাজিত হয়। স্বেচ্ছানুসারে উপভোগ সামগ্রী পরিত্যাগ করিলেই নিষ্কাম হইয়া থাকে, কিন্তু উপভোগ করিলে কদাচ কামের উপশম হয় না। কর্ম্ম সম্পন্ন না হইলে দুঃখ বা গ্লানি প্রকাশ করা অনুচিত। যিনি উক্ত ষড়বিধ ত্যাগ দ্বারা প্রমাদী হন না, তিনি সত্য, ধ্যান, সমাধান, তত্ত্বজিজ্ঞাসা, বৈরাগ্য, আস্তেয়

ব্রহ্মচর্য্য ও অপ্রতিগ্রহ এই আটটি গুণ সম্পন্ন হইয়া থাকেন। এইরূপ ত্যাগ ও অপ্রমাদের আটটি গুণ, আর প্রমাদের আটটি দোষ। এই সমস্ত দোষ পরিত্যাগ করা কর্ত্তব্য। মানব পাঁচ ইন্দ্রিয়, মন এবং অতীত ও অনাগত প্রমাদ হইতে মুক্ত হইলে সুখী হয়। এই সমস্ত দোষ বিহীন ও এই সকল গুণ-সম্পন্ন তপস্যাই সমৃদ্ধ তপস্যা।

কেহ কেহ সত্যস্বরূপ বেদ্যকে সবিশেষ পরিজ্ঞাত না হইয়া আপনাকে প্রাজ্ঞ বলিয়া জ্ঞান করেন এবং বাহ্যসুখ লোভে দান, অধ্যয়ন ও যজ্ঞানুষ্ঠানে প্রবৃত্ত হন। যাঁহারা পরানন্দ লাভ হইতে প্রচ্যুত হইয়াছে, তাহাদিগেরই সামান্য আনন্দ লাভের অভিলাষ হয়, পরে তাহারা বেদ বচনের মর্ম্মগ্রহণ করিয়া যাগ যজ্ঞে দীক্ষিত হইয়া থাকে। কেহ মানস, কেহ বাক্য, কেহবা কর্ম্মদ্বারা যজ্ঞানুষ্ঠান করেন। কিন্তু যিনি তদ্বিষয়ে কৃতকার্য্য হইয়া উঠেন, তিনি ব্রহ্মলোকাদি প্রাপ্ত হইয়া থাকেন। চিত্তের একাগ্রতা না হইলে, বাক সংযমাদি বিষয়ে মনোনিবেশ করিবে, কিন্তু তাহার ফল নিত্য নহে, এই নিমিত্ত সাধু লোকরা সত্যেরই আশ্রয় গ্রহণ করিয়া থাকে। জ্ঞানের ফল প্রত্যক্ষ, যে বহু অধ্যয়ন করে তাহাকে বহুপাঠী বলে। তপস্যার ফলে পরলোক প্রাপ্ত হইয়া থাকে।

যে ব্যক্তি বেদজ্ঞ তিনি বেদ বিষয় অপরিজ্ঞাত নহেন, কিন্তু যিনি সত্য-পরায়ণ, তিনিই সেই বেদবেদ্য পরমাত্মাকে জ্ঞাত হইতে পারেন।

যেমন কোন প্রসিদ্ধ মহীরুহের শাখা প্রতিপচ্চন্দ্রের কলার জ্ঞান বিষয়ে সাহায্য করিয়া থাকে, তদ্রূপ বেদ পরম পুরুষার্থ স্বরূপ সত্যের জ্ঞান বিষয়ে সাহায্য করে।

যিনি বাক্যার্থ বর্ণনকুশল, বিচক্ষণ এবং ছিন্ন-সংশয় হইয়া অন্যের সংশয় অপনোদন করিতে সমর্থ হন তিনি ব্রাহ্মণ।

কি উত্তর, কি দক্ষিণ, কি পূর্ব্ব, কি পশ্চিম, কি ঊর্দ্ধ, কি অধঃ, কি বিদিক, কি প্রাণাদি পঞ্চকোষ কোন স্থানেই ভগবানের অনুসন্ধান করিবে না। তপস্বী বেদ অনুসন্ধান না করিয়াও পরমাত্মাকে সন্দর্শন করিয়া থাকেন। তুষ্ণীম্ভাব অবলম্বন করিয়া তাঁহার উপাসনা করিবে। কিন্তু মন দ্বারা তাঁহাকে প্রাপ্ত হইবার চেষ্টা করিবে না।

মৌন অবলম্বন ও অরণ্যে বাস করিলে মুনি এমন নহে; ফলতঃ যিনি আপনার লক্ষণ অবগত হইয়াছেন তিনিই মুনি-শ্রেষ্ঠ।

যে ব্যক্তি লোক সকলকে প্রত্যক্ষ করিয়া থাকেন, তিনি সর্ব্বদর্শী, কিন্তু যিনি ব্রহ্মে অবস্থান করেন, তিনি ব্রহ্মজ্ঞান বলে সর্ব্ববিৎ হইয়া থাকেন।

৩৪৯। যিনি আচার্য্যের নিকট গমন করিয়া নিষ্কপট সেবা দ্বারা তাঁহার অন্তরঙ্গ হইয়া ব্রহ্মচর্য্যের অনুষ্ঠান করেন, তিনি ইহলোকেই ব্রহ্মত্ব প্রাপ্ত হন এবং কলেবর পরিত্যাগ করিয়াও পরব্রহ্মের সহিত একত্র একীভূত হইয়া থাকেন। যে সমস্ত সত্ত্বগুণসম্পন্ন ব্যক্তি ইহলোকে জিতকাম হইয়া মুক্তিলাভ করিবার নিমিত্ত প্রতীক্ষা করিয়া আছেন; যেমন মুঞ্জ হইতে ঈষীকা পৃথককৃত হয়; তদ্রূপ তাঁহারা দেহ হইতে আত্মাকে পৃথক করিয়া থাকেন। মনুষ্যরা পিতামাতা হইতে জন্ম পরিগ্রহ করিয়া থাকে; পরে তাহারা গুরূপদেশ প্রাপ্ত হইলেই পবিত্র, অজর ও অমর হয়। আচার্য্য সত্য দ্বারা বাহ্যান্তর আবৃত এবং বাক্য দ্বারা ব্রহ্ম আবিষ্কৃত ও মোক্ষপ্রদান করিয়া থাকেন; অতএব তাঁহাকে পিতা মাতা স্বরূপ বিবেচনা করিবে এবং তৎকৃত উপকার স্মরণ করিয়া কদাচ তাঁহার অপকারে প্রবৃত্ত হইবে না।

শিষ্য প্রতি নিয়ত গুরুকে অভিবাদন এবং শুচি ও অপ্রমত্ত হইয়া অধ্যয়ন করিবে। মান ও রোষ বিসর্জ্জন করা তাঁহার অবশ্য কর্ত্তব্য;

ইহা ব্রহ্মচর্য্যের প্রথম পাদ। প্রাণ, ধন, কর্ম্ম, মন ও বাক্য দ্বারা আচার্য্যের শুভানুধ্যানে নিরত হইবে এবং গুরুপত্নী ও গুরু পুত্রের প্রতি গুরুর ন্যায় ব্যবহার করিবে। ইহা ব্রহ্মচর্য্যের দ্বিতীয় পাদ। আচার্য্যের অনুগ্রহে দুঃখ নিবৃত্তি ও আনন্দবৃদ্ধি ও উন্নত অবস্থা প্রাপ্তি হইয়াছে, এই কয়েকটি উপকার স্মরণ করিয়া তাঁহার প্রতি প্রতিনিয়ত সন্তুষ্ট থাকিবে। ইহা তৃতীয় পাদ। গুরু দক্ষিণা প্রদান না করিয়া কদাচ আশ্রমান্তরে প্রবেশ করিবে না। ইহা চতুর্থ পাদ। শিষ্য বুদ্ধি পরিপাক দ্বারা একপাদ, গুরুলাভে দ্বিতীয় পাদ, বুদ্ধি বৈভবদ্বারা তৃতীয় পাদ ও সহধ্যায়ীদিগের সহিত বিচার দ্বারা চতুর্থ পাদ এই চারিপাদ প্রাপ্ত হইয়া থাকে। ধর্ম্মাদি দ্বাদশটি ব্রহ্মচর্য্যের স্বরূপ ও আসন প্রাণায়ামাদি ধর্ম্মাঙ্গ সকল তাহার বল। এই ব্রহ্মচর্য্য আচার্য্যের সাহায্যে ও বেদার্থ প্রতিপত্তি দ্বারা ফলিত হইয়া থাকে। শিষ্য যে কিছু উপার্জ্জন করিতে সমর্থ, তাহা গুরুকে দান করিবে। যেমন লোক চিন্তিত বস্তুপ্রদ চিন্তামণি লাভ করিতে অভিলষিত অর্থ প্রদান করিতে পারে, তদ্রূপ দেবাদি ব্রহ্মচর্য্য লাভ করিয়া, অভিলষিত বস্তু প্রদান করিতে সমর্থ হইয়াছেন। যিনি তপোনুষ্ঠান পরায়ণ হইয়া ব্রহ্মচর্য্য আশ্রয় করিয়াছেন, তাঁহার শরীর পবিত্র। তিনি রাগদ্বেষ পরিত্যাগ করিতে সমর্থ এব অন্তকালে মৃত্যু জয় করিয়া থাকেন। তিনি দেহ পরিত্যাগ করিয়া কর্ম্মপ্রভাবে অভিলষিত লোক সমুদয় জয় করেন, কিন্তু বিদ্বান ব্যক্তি জ্ঞানপ্রভাবে ব্রহ্মলাভ করিয়া থাকে। জ্ঞান ব্যতিরেকে মুক্তিলাভের আর উপায় নাই।

৩৫০। ব্রহ্মের রূপ শুক্ল, লোহিত, আয়স এবং সূর্য্যের ন্যায় শোভা পাইয়া থাকে, সেই রূপ ভূলোকে নাই, দ্যুলোকে নাই, সাগরে নাই, সলিলে নাই, তারকা সমূহে নাই, সৌদামিনীমালায় নাই, জলদজালে নাই, বায়ুতে নাই, দেবনিবহে নাই, নিশাকরে নাই এবং সূর্য্যমণ্ডলে

নাই। সমস্ত বেদে কিম্বা মহাযজ্ঞে তাহা নয়নগোচর হয় না। সেই ব্রহ্ম অনতিক্রমনীয় ও অজ্ঞানরূপ অন্ধকারের অতীত; প্রলয়কালে অন্তকও তাহাতে বিলীন হইয়া থাকে, তিনি ক্ষুরধারের ন্যায় নিতান্ত দুর্লক্ষ্য এবং পর্ব্বত অপেক্ষাও বৃহত্তর। তিনি প্রতিষ্ঠা, তিনি মুক্তি, তিনি সমুদয় লোক, তিনি যশ ও তিনিই ব্রহ্ম, তাঁহা হইতে প্রাণিগণ উৎপন্ন হইয়াছে এবং তাঁহাতেই লীন হইতেছে ও তিনি অনাময়, মহৎ ও উদিত যশঃ স্বরূপ; কবিগণ তাঁহাকে বিকারস্বরূপ বলিয়া কীর্ত্তন করেন; কিন্তু তিনি বিকৃত নহেন। তাঁহাতে এই সমস্ত জগত প্রতিষ্ঠিত আছে। যে সকল মহাত্মা তাঁহাকে বিদিত হন তাঁহারা মুক্তিলাভ করেন।

৩৫১। শোক, সন্তাপ, লোভ, কাম, মান নিদ্রাপরায়ণতা, ঈর্ষা, মোহ বিচিৎসা, কৃপা, অসূয়া ও জুগুপ্সা এই দ্বাদশটি মহাদোষ ও প্রাণনাশক। এই সকল দোষ প্রত্যেক মনুষ্যকে আশ্রয় করিয়া থাকে; মূঢ়বুদ্ধি মনুষ্য ইহা দ্বারা আক্রান্ত হইয়া পাপকর্ম্মের অনুষ্ঠানে প্রবৃত্ত হয়।

৩৫২। স্পৃহাবন, উগ্রস্বভাব, পরুষবাক, বহুভাষী, ক্রোধপরবশ ও আত্মশ্লাঘানিরত এই ছয়জন নৃশংস। ইহারা অর্থলাভ করিয়া অন্যের অবমাননা করিয়া থাকে।

৩৫৩। যে ব্যক্তি স্ত্রীসংসর্গ পুরুষার্থবোধ করিয়া দুর্ব্যবস্থিত হয়, যে ব্যক্তি অতি মানী, যে ব্যক্তি কৃপণ, যে ব্যক্তি হীনবীর্য্য, যে ব্যক্তি আত্মপ্রশংসানিরত, যে ব্যক্তি বনিতাদ্বেষী এবং যে ব্যক্তি দান করিয়া আত্মশ্লাঘা করে, এই সাতজন পাপশীল ও নৃশংস।

৩৫৪। পরদারপরায়ণতা, ধর্ম্মে বিঘ্নাচরণ, গুণে দোষারোপ মিথ্যাবাক্য, কাম, ক্রোধ, পরদোষকীর্ত্তন, মদ্যাদির বশবর্ত্তিতা, ক্রূরতা,

অর্থহানি, বিবাদ, মাৎসর্য্য, প্রাণিপীড়ন, ঈর্ষা, অহঙ্কারদ্যোতক, হর্ষ, অভিবাদ অজ্ঞানতা ও নিরন্তর পরের অনিষ্ট চিন্তা এই অষ্টদোষ মহাদোষ, ইহা নিতান্ত নিন্দিত, যত্ন করিয়া এই সকল দোষ পরিত্যাগ করিবে।

৩৫৫। প্রিয় উপস্থিত হইলে হর্ষ, অপ্রিয় উপস্থিত হইলে দুঃখের উদ্রেক, কোন ব্যক্তি শুদ্ধভাবসম্পন্ন দাতার নিকট অযাচ্য পুত্র, কলত্র ও বিভবাদি প্রার্থনা করিলে তৎক্ষণাৎ তাহা প্রদান করা।

৩৫৬। অবিদ্বান পুরুষ, যাগ ও হোমের দ্বারা মোক্ষলাভ করিতে পারে না, এবং অন্তকালে আনন্দলাভ করিতেও সমর্থ হয় না।

৩৫৭। জীব ও ঈশ্বর উভয়েই হৃদয়াকাশে অবস্থান করিতেছেন; তন্মধ্যে একজন নির্ম্মায় ও সূর্য্যের সূর্য্য; তিনি ভূলোক ও দ্যুলোক ধারণ করিয়া আছেন। যোগীরা সেই সনাতন ভগবানকে সন্দর্শন করিয়া থাকেন।

৩৫৮ জ্যোতির্ম্মাত্র দীপ্তিশীল মহাযশ নামক যে শুক্র আছেন; দেবগণ তাঁহার উপাসনা করেন এবং তাঁহা হইতেই সূর্য্য বিরাজিত হইতেছেন; ব্রহ্ম শুক্র হইতে উদ্ভূত এবং তাঁহা দ্বারাই পরিবর্দ্ধিত হন, সূর্য্যাদি জ্যোতিঃ পদার্থের ও ভয়প্রদ, অন্য দ্বারা অপ্রকাশিত সেই শুক্র গ্রহমণ্ডলী মধ্যে উত্তাপ প্রদান করিতেছেন। ভগবান, শুক্র, পৃথিবী, আকাশ, দিক সমুদয়, ভুবন ও সেই দেবদ্বয়কে ধারণ করিতেছেন। তাঁহা হইতে নদী সকল প্রবাহিত ও মহাসাগর সমুদয় বিহিত হইয়াছে। ইন্দ্রিয়-স্বরূপ অশ্বগণ কর্ম্মাধীন ও বিনাশী দেহরথে যোজিত হইয়া জীবকে সেই দিব্য অজর অমর পরমাত্মা পদে প্রতিষ্ঠিত করে। তাঁহার রূপের সাদৃশ্য নাই, কেহ তাঁহাকে নয়ন-

গোচর করিতে সমর্থ হয় না; কিন্তু যাঁহারা মন বুদ্ধি হৃদয় দ্বারা তাঁহাকে অবগত হন, তাঁহারাই মুক্তিলাভ করেন। জীবগণ চিত্ত স্মরণ, শ্রোত্র, শ্রবণ, বাক, বচন, শব্দ, বিপদ, প্রাণ, শ্বসন, সংস্কার, ও সুকৃত সম্পন্ন চক্ষুরাদির অনুগ্রাহক, দেবগণ কর্ত্তৃক সুরক্ষিত অবিদ্যা-নদীর জল পান ও তাহাতে পুত্র পশু প্রভৃতি মধুর ফল নিরীক্ষণ পূর্ব্বক তৃপ্তিলাভ করিয়া সেই শুক্রনামক অধিষ্ঠানে পুনঃপুনঃ আবর্ত্তিত হইয়া থাকে। যে জীব পরলোকে কর্ম্মের অর্দ্ধফল উপভোগ করিয়া ইহলোকে অবশিষ্ট ফলভোগ করিবার নিমিত্ত অবতীর্ণ হইয়া থাকে এবং অন্তর্যামী হইয়া সর্ব্বভূত মধ্যে অবস্থান করে, সেই জীবই যজ্ঞাদির প্রবর্ত্তক। চিদাত্মারূপ পক্ষী, স্ত্রীপুত্রস্বরূপ পত্র বিশিষ্ট অবিদ্যা বৃক্ষ আশ্রয় করিয়া পক্ষহীন হয়; অনন্তর তথায় পক্ষোচ্ছেদ হইলে স্বেচ্ছানুসারে নানাদিকে সঞ্চরণ করিয়া থাকে। পূর্ণস্বরূপ পূর্ণকে করেন পূর্ণস্বরূপ পূর্ণ স্বরূপকে নির্ম্মাণ করেন, সুতরাং পরিশেষে একমাত্র পূর্ণই অবশিষ্ট থাকে। বায়ু তাঁহা হইতে উদ্ভূত হইয়া তাঁহাতেই বিলীন হইতেছে। অগ্নি, সোম ও প্রাণ তাঁহা হইতেই সম্ভূত হইতেছে; ফলতঃ সমস্ত বস্তুই সেই পূর্ণ হইতে সমুদ্ভূত হইতেছে; তিনি বাক্যের অগোচর, অপান প্রাণে প্রাণ, মনে মন বুদ্ধিতে বুদ্ধি পরমাত্মাতে বিলীন হইতেছে। যেমন হংস সময়ানুসারে এক চরণ গোপন করিয়া থাকে তদ্রূপ জাগ্রত, স্বপ্ন, সুষুপ্তি ও তুরীয়াক্ষ্য পাদ চতুষ্টয় সম্পন্ন পরমাত্মা তুরীয়াক্ষ্য পাদ প্রকাশ না করিয়া কেবল পাদত্রয়ে বিচরণ করেন, তাঁহার সহিত সাক্ষাৎ হইলে মৃত ও অমৃত উভয়ই বিলুপ্ত হয়। অন্তরাত্মা অঙ্গুষ্ঠমাত্র পুরুষ; তিনি লিঙ্গশরীরযোগে নিত্য হইয়া থাকেন; কিন্তু মূঢ়রা সেই সর্ব্ব কার্য্য সমর্থ স্তবনীয়, মূলকারণ; চৈতন্য স্বরূপ ঈশ্বরকে সন্দর্শন করিতে

সমর্থ হয় না। কিন্তু যোগীরা সেই সনাতন ভগবানকে সন্দর্শন করিয়া থাকেন। মনুষ্যরা শমাদি বিহীন হউক বা তদযুক্তই হউক, ঈশ্বরকে এইরূপ দর্শন করিয়া থাকে। তাঁহার নিকট মৃত ও অমৃত উভয়ই তুল্য; কেবল যুক্ত ব্যক্তিরা মধু স্বরূপ ব্রহ্মকে লাভ করেন। বিদ্বান ব্যক্তিরা ব্রহ্মবিদ্যা প্রভাবে সবিশেষ জ্ঞাত হইয়া উভয় লোকেই সঞ্চরণ করিতে সমর্থ হন; তাঁহাদিগের তৎকালে অগ্নিহোত্রে আহুতি প্রদান না করিলেও তাহার ফলপ্রাপ্ত হয়। আপনি, আমি, দাস এরূপ বাক্য কদাচ প্রয়োগ করা কর্ত্তব্য নহে; কারণ ধ্যানপরায়ণ ব্যক্তিরা ব্রহ্মের স্বরূপ প্রাপ্ত হন, বাক্য মনের অগোচর যোগৈক গম্য নির্ব্বিকার পরমাত্মা জীবকে আপনাতে লীন করেন; যে ব্যক্তি সেই পরমাত্মাকে অবগত হইয়াছেন, তাঁহার মোক্ষ লাভ হইয়া থাকে। যিনি অনন্ত পক্ষ বিস্তার করিয়া গমন করেন; যাহার বেশ মনোবেগ তুল্য, তিনিই হৃদয়স্থ অন্তরাত্মাকে প্রাপ্ত হন। সেই পরমাত্মার রূপ নয়ন গোচর হয় না; কিন্তু বিশুদ্ধ সত্ত্বসম্পন্ন শুদ্ধ চিত্ত ব্যক্তিরাই তাঁহাকে দর্শন করিয়া থাকে; যিনি জগতের মিত্র ও ইন্দ্রিয় নিগ্রহশীল হইয়া পুত্রাদি বিনাশেও শোকাকুল না হইয়া পরাজিত হন, সেই মহাপুরুষই মুক্তিপ্রাপ্ত হইয়া থাকেন। মনুষ্যরা স্বীয় শিক্ষা ও চরিত্র দ্বারা আপনার পাপকর্ম্ম সমুদয় গোপন করে; আর বিমূঢ় ব্যক্তিরা আগত রমণীয় বিষয়ে বিমোহিত হয় এবং অন্যকেও সেই সমস্ত পাপকর্ম্মে প্রবর্ত্তিত করিয়া থাকে; কিন্তু যোগীরা সর্ব্বদা সৎসংসর্গ লাভের নিমিত্ত সেই সনাতন ভগবানকে সন্দর্শন করিয়া থাকেন। আমি কোনকালে সুখ দুঃখ জরা মরণাদি সম্পন্ন নহি, অতএব আমার জন্মও নাই মরণও নাই, সুতরাং মোক্ষ লাভেরও অভিলাষ করি না; কারণ সত্য মিথ্যা সৎ ও অসৎ সকলই একমাত্র ব্রহ্মে পর্য্যবসিত হইতেছে। মনুষ্য মণ্ডলীর মধ্যে

সৎকর্ম্ম বা অসৎকর্ম্ম দ্বারা উৎকর্ষ বা অপকর্ষ নয়নগোচর হয়; কিন্তু চৈতন্য স্বরূপ পরব্রহ্মে তাহার কিছুই নাই; তিনি সেরূপ নহেন। অমৃতের সমান, সর্ব্বদা সমভাব সম্পন্ন; পাপ পুণ্য কদাচ তাঁহাকে স্পর্শ করে না। নিন্দা ব্রহ্মজ্ঞ ব্যক্তির হৃদয় পরিতৃপ্ত করিতে সমর্থ হয় না; অধ্যয়নে অমনোযোগ প্রভৃতি তাঁহার অন্তঃকরণ সন্তপ্ত করিতে পারে না। তিনি ব্রহ্মবিদ্যা প্রভাবে অতি শীঘ্র ধ্যানপরায়ণ পুরুষলভ্য প্রজ্ঞা লাভ করেন। যিনি সর্ব্বভূত মধ্যে আত্মার দর্শন করেন; তিনি অন্যকে বিষয়াসক্ত নিরীক্ষণ করিয়া কদাচ শোকাকুল হয়েন না; কিন্তু সেই বিষয়াসক্ত ব্যক্তিরাই শোকাকুল হইয়া উঠে।

৩৫৯। যেমন পিপাসার্ত্ত ব্যক্তির জলাশয়ে ইষ্ট সিদ্ধি হয়; তদ্রূপ আত্মজ্ঞ ব্যক্তির সমস্ত বেদ মধ্যে ইষ্ট সিদ্ধ হইয়া থাকে।

অঙ্গুষ্ঠমাত্র হৃদয়স্থিত আত্মা কাহারও দৃষ্টিগোচর হয় না, তিনি জন্মাদি শূন্য, অতন্দ্রিত, ও জগন্নিয়ন্তা, জ্ঞানী তাঁহাকে জ্ঞাত হইয়া নির্ম্মল হন।

৩৬০। আমি মাতা, আমি পিতা, আমি পুত্র, আমি অতীত, অনাগত ও বর্ত্তমান সকলেরই আত্মা এবং আমিই বৃদ্ধ পিতামহ, তোমরা আমার আত্মাতে অবস্থান করিতেছ, কিন্তু আমার নহ, আমিও তোমাদের নহি। আত্মাই আমার অধিষ্ঠান আত্মাই আমার জন্মস্থান। আমিও তপঃ প্রভাবে সর্ব্বত্র অবস্থান করিতেছি। আমি অজর; আমি দিবারাত্র আলস্য শূন্য; জ্ঞানী ব্যক্তিরা আমাকে সন্দর্শন করিয়া নির্ম্মল হইয়া থাকেন। এবং জ্ঞানীরা তাঁহাকেই সূক্ষ্ম অপেক্ষা সূক্ষ্ম, সর্ব্বদর্শী, সকলের অন্তর্যামী, পিতা ও হৃদপদ্মে অবস্থিত বলিয়া জ্ঞাত হন।

৩৬১। যিনি সুহৃৎ, সম্যক সাবধানচিত্ত, হিতকারী, তিনি যথার্থ পিতা, কিন্তু যিনি অনিষ্টাচারপরায়ণ; তিনি পিতা বলিয়া গণ্য হইতে পারেন না।

৩৬২। নিন্দা অপেক্ষা সৎকুলসম্ভূত ব্যক্তির মৃত্যুই শ্রেয়স্কর।

৩৬৩। বলবান ব্যক্তির অতি দুর্ব্বল শত্রুকেও অবজ্ঞা করা কর্ত্তব্য নহে।

৩৬৪। ধীর ব্যক্তিরা হয় অতি ক্লেশ না হয় অত্যুৎকৃষ্ট সুখসম্ভোগ করিয়া থাকে, আর ইন্দ্রিয় সুখাভিলাষী ব্যক্তিগণ মধ্যবিত্তাবস্থাতেই সন্তুষ্ট থাকে; কিন্তু উহা দুঃখের আকর।

৩৬৫। লোক হয় প্রীতিপূর্ব্বক, অথবা বিপন্ন হইয়া অন্যের অন্ন ভোজন করে।

৩৬৬। ধনাভাবই পুরুষের মৃত্যু স্বরূপ।

৩৬৭। যেমন পক্ষিগণ ফল পুষ্পবিহীন বৃক্ষ পরিত্যাগ করে তদ্রূপ জ্ঞাতি ও সুহৃদগণ নির্ধনকে পরিত্যাগ করে।

৩৬৮। ধনই পরম ধর্ম্ম; ধনদ্বারা সকল কার্য্যই সম্পাদিত হয়।

৩৬৯। ধনবান ব্যক্তিরাই জীবিত; নির্ধন ব্যক্তির জীবন মরণ তুল্য, ধর্ম্মকামের হেতুভূত, সম্পত্তি বিশালরূপ আপদ পুরুষের পক্ষে মরণ অপেক্ষাও গুরু।

৩৭০। যে ব্যক্তি অগ্রে প্রভূত ধনের অধীশ্বর হইয়া পশ্চাৎ সম্পত্তি-বিহীন হয়; তাহার পক্ষে নির্ধনতা যাদৃশ ক্লেশকর; আজন্ম ধনহীন ব্যক্তির পক্ষে তাদৃশ কষ্টজনক হয় না।

৩৭১। ধনবান ব্যক্তি আপনার দোষেই ব্যসনাপন্ন হইয়া আত্মার নিন্দা করিয়া থাকে।

৩৭২। ব্যসনী ব্যক্তি সতত ভৃত্যদিগের উপর ক্রোধ ও সুহৃজ্জনের প্রতি অসূয়া করে।

৩৭৩। সতত ক্রোধ পরায়ণতা প্রযুক্ত মুগ্ধ ও মোহবশতঃ পাপ কর্ম্মানুষ্ঠানে প্রবৃত্ত হয়।

৩৭৪। অনবরত পাপ করাতে পাপশঙ্কর সমুপস্থিত হইয়া উঠে। উহা নরকের নিদান। মনুষ্য জ্ঞান শূন্য হইয়া কার্য্য করিলে এইরূপে ক্রমে ক্রমে মহানরকে নিমগ্ন হয়, কিন্তু প্রতিবুদ্ধ হইলে প্রজ্ঞাচক্ষু উন্মীলিত হইয়া তাহাকে পাপপঙ্ক হইতে উত্তীর্ণ করে।

৩৭৫। ধর্ম্মের প্রধান অঙ্গ লজ্জা, লজ্জাশীল ব্যক্তি পাপের দ্বেষ করিয়া থাকে তন্নিবন্ধন তাহার শ্রীবৃদ্ধি হয়, যে পুরুষ শ্রীমান সেই যথার্থ পুরুষ।

৩৭৬। কর্ম্ম সম্যকরূপে সম্পাদন করিলে প্রায়ই ফলোদয় হইয়া থাকে।

৩৭৭। সিদ্ধান্তবিৎ বৃদ্ধগণ ইহলোকে দমগুণকেই সনাতন ধর্ম্ম ও মোক্ষ বলিয়া নির্দ্দেশ করেন। দমসম্পন্ন ব্যক্তিরই দান, ক্ষমা, সিদ্ধি প্রকৃতরূপ উৎপন্ন হয়। সেই দমগুণ দান, তপ, জ্ঞান ও অধ্যয়নের অনুসরণ করিয়া থাকে। দম অতি পবিত্র গুণ ইহা দ্বারা তেজ বর্দ্ধিত হয়; তেজ বর্দ্ধিত হইলে পাপ সকল বিনষ্ট হয়; পাপ বিনষ্ট হইলেই ব্রহ্মলাভ হইয়া থাকে।

৩৭৮। ক্ষমা, ধৃতি, অহিংসা, সমদর্শিতা, সত্য, সরলতা, ইন্দ্রিয়জয়, ধৈর্য্য, মৃদুতা, লজ্জা, স্থৈর্য্য, অকার্পণ্য, অক্রোধ, সন্তোষ ও শ্রদ্ধা এই সকল গুণ সম্পন্ন ব্যক্তিই দান্ত বলিয়া নির্দ্দিষ্ট হন। দান্ত ব্যক্তি কাম, ক্রোধ, লোভ, দর্প, ক্রোধ, নিদ্রা, আত্মশ্লাঘা, অভিমান, ঈর্ষা ও শোকের

সেবা করেন না। যিনি কুটিলতা; শঠতা পরিবর্জ্জিত, শুদ্ধ অলোলুপ ও কামনাপরাঙ্মুখ, তিনি সমুদ্রের ন্যায় দান্ত বলিয়া পরিকীর্ত্তিত হন। যিনি সদাচার, সুশীল, প্রসন্ন-স্বভাব, আত্মতত্ত্বজ্ঞ ও পণ্ডিত; তিনি ইহলোকে সম্মান ভাজন হইয়া পরলোকে সদ্গতি লাভ করেন।

৩৭৯। যিনি অন্যলোক হইতে ভীত হন না এবং অন্য লোকও যাঁহার নিকট ভয়প্রাপ্ত হয় না, তিনি পরিণতবুদ্ধি ও প্রধান মনুষ্য বলিয়া বিখ্যাত। তিনি সকল প্রাণীর হিতকারী ও মিত্র তাঁহা হইতে কাহারও উদ্বেগের সম্ভাবনা নাই তিনি প্রজ্ঞা দ্বারা তৃপ্তিলাভ পূর্ব্বক সমুদ্রের ন্যায় গম্ভীর ও শান্ত হইয়া থাকেন।

৩৮০। দম ও শমপরায়ণ পুরুষগণ সাধুদিগের আচার ব্যবহারের অনুগামী হইয়া আনন্দিত হন।

৩৮১। যিনি জ্ঞান-তৃপ্ত ও জিতেন্দ্রিয় হইয়া সমুদয় কর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক সময় প্রতীক্ষা করিয়া ইহলোকে বিচরণ করেন; তিনি ব্রহ্মপদ প্রাপ্ত হন।

৩৮২। যেমন আকাশে শকুনীগণের সঞ্চরণ মার্গ লক্ষিত হয় না সেইরূপ প্রজ্ঞানতৃপ্ত ঋষিগণের পথও উপলব্ধি করা যায় না।

৩৮৩। যিনি গৃহ পরিত্যাগ করিয়া মোক্ষপথ অবলম্বন করেন তাঁহার নিমিত্ত স্বর্গে তেজোময় লোক সকল প্রস্তুত হইয়া থাকে।

৩৮৪। ভোজন, কথোপকথন, জিজ্ঞাসাবাদ ও সহবাস জ্ঞাতিগণের কর্ত্তব্য, পরস্পর বিরোধ করা কদাচ বিধেয় নহে।

৩৮৫। যে সকল মনস্বী সমুচিত সময়ে বৃদ্ধগণের সেবা করিয়া থাকেন, তাঁহারা সিংহ সংরক্ষিত অরণ্যের ন্যায় অন্যের অনভিভবনীয় হন।

৩৮৬। যিনি নিরন্তর অর্থ প্রাপ্ত হইয়াও দীনের ন্যায় ব্যবহার করেন, তিনি আপনার শ্রী শত্রুগণকে প্রদান করেন।

৩৮৭। জ্ঞাতিগণ উল্মুকের ন্যায়, যখন তাহারা পৃথক পৃথক অবস্থান করে, তখন কেবল প্রধূমিত হয় এবং একত্র মিলিত হইলে প্রজ্বলিত হইয়া থাকে।

৩৮৮। যুদ্ধে যে পক্ষ পরাজিত হয় কেবল সেই পক্ষেরই যে অনিষ্ট ঘটে এমন নহে, জয়শীল ব্যক্তিদিগকেও অনেক অপকার ভোগ করিতে হয়।

৩৮৯। যেস্থানে সত্য, ধর্ম্ম, হ্রী ও সরলতা থাকে ভগবান গোবিন্দ সেই স্থানে অবস্থান করেন।

৩৯০। লোভ প্রজ্ঞা বিনষ্ট করে; প্রজ্ঞা বিনষ্ট হইলে লজ্জা নাশ হয়; লজ্জা নাশ হইলে ধর্ম্ম নষ্ট হয়; ধর্ম্ম নষ্ট হইলে শ্রীর হানি হয়; শ্রী হত হইলেই পুরুষের নাশ হয়।

৩৯১। লোক যেমন মৃত ব্যক্তিকে পরিত্যাগ করে সেইরূপ ধনহীন ব্যক্তিকে জ্ঞাতিগণ পরিত্যাগ করে।

৩৯২। যাহারা কোনরূপ উপায় অবলম্বন দ্বারা অন্য কোন ব্যক্তিকে ধন-ভ্রষ্ট করে, তাহারা সেই ব্যক্তির ধর্ম্ম, অর্থ, কাম প্রভৃতি এককালে সমস্তই বিনষ্ট করে।

৩৯৩। ধনের নিমিত্ত লোক অরাতিকুলেরও বশীভূত হয় এবং পরে দাসত্ব স্বীকারও করে।

৩৯৪। পণ্ডিতগণ যুদ্ধকারীদিগকে কুক্কুরগণের তুল্য বলিয়া নির্দ্দেশ করিয়াছেন; কুক্কুরগণ কোন আমিষের জন্য প্রথমে পরস্পর লাঙ্গুল-চালন, চীৎকার, বিবর্ত্তন, দন্তপ্রদর্শন ও পুনরায় চীৎকার করিয়া যুদ্ধে

প্রবৃত্ত হয়; পরিশেষে বলবান দুর্ব্বলকে পরাজয় করিয়া সেই আমিষ ভক্ষণ করে মনুষ্যরাও তদ্রূপ সংগ্রাম করিয়া স্বীয় অভিলষিত দ্রব্য লাভ করে।

৩৯৫। পুরুষকার সর্ব্বতোভাবে প্রধান, তথাপি মনুষ্য পুরুষকার পরিত্যাগ পূর্ব্বক কেবল দৈব, দৈব পরিত্যাগ করিয়া কেবল পুরুষকার অবলম্বন করিয়া জীবন ধারণ করিতে পারে না।

৩৯৬। প্রাক্তন কর্ম্ম ব্যতীত কেবল পুরুষকার দ্বারা ফললাভ হইবার সম্ভাবনা নাই, তন্নিমিত্তই পুরুষের যত্ন অনেকবার নিষ্ফল হয়।

৩৯৭। যে ব্যক্তি প্রণয়পূর্ব্বক সুহৃদের ধন সম্ভোগ করিয়া তাহার প্রত্যুপকারে অসমর্থ হয়, তাহার মৃত্যুই শ্রেয়।

৩৯৮। যে ব্যক্তি কর্ত্তব্য বিষয়ে অঙ্গীকার করিয়া তদনুষ্ঠানে অসমর্থ হয়, তাহার পুণ্যকর্ম্ম ও ইষ্টাপূর্ত্ত বিনষ্ট হয়।

৩৯৯। সত্য-বিহীন ব্যক্তির সদগতিলাভ হওয়া দূরে থাকুক, রূপ, সন্ততি ও আধিপত্য কিছুই থাকে না।

৪০০। কৃতঘ্নের যশঃ, মান বা সুখ হয় না। সে সকলের অশ্রদ্ধেয়।

৪০১। পাপাত্মা ব্যক্তি উপকারীর প্রত্যুপকার করিতে না পারিয়া অচিরাৎ বিনষ্ট হয়।

৪০২। দীর্ঘসূত্রী ব্যক্তি মোহবশতঃ কল্যাণকর বাক্য পরিত্যাগ করে, তাহাকে পুরুষার্থ হইতে পরিভ্রষ্ট ও পশ্চাত্তাপে তাপিত হইতে হয়।

৪০৩। যে ব্যক্তি অর্থকাম ব্যক্তিদিগের মতবিরোধী-বাক্য সহ্য না করে; কিন্তু বাস্তবিক প্রতিকুল বাক্য গ্রহণ করে; সে অরাতিগণের বশবর্ত্তী হয়।

৪০৪। যে ব্যক্তি সাধুগণের মত অতিক্রম করিয়া অসতের মতে অবস্থান করে, অচিরকাল মধ্যে তাহার বিপদসাগরে-নিমগ্ন হইতে হয়।

৪০৫। যে ব্যক্তি উপকারী বন্ধুকে পরিত্যাগ করিয়া হীন-স্বভাব-দিগকে সেবা করে, সে এরূপ ঘোরতর বিপদে নিপতিত হয় যে, তাহা হইতে আর উদ্ধার হইবার সম্ভাবনা থাকে না।

৪০৬। যে ব্যক্তি অসাধুগণের সেবা, অনর্থকার্য্যের অনুষ্ঠান, সাধু সুহৃদগণের বাক্যে উপেক্ষা, অনাত্মীয়ের সমাদর ও আত্মীয়গণের প্রতি দ্বেষ প্রকাশ করে, পৃথিবী তাহাকে পরিত্যাগ করেন।

৪০৭। উদ্যমই পৌরুষ বলিয়া গণ্য; অতএব উদ্যম করা নিতান্ত আবশ্যক।

৪০৮। নত হওয়া কদাপি বিধেয় নহে; বরং অসময়ে ভগ্ন হইবে তথাপি কোনমতে নত হইবে না।

৪০৯। জীবনাভিলাষী হইয়া তুষাগ্নির ন্যায় চিরকাল ধূমায়িত হওয়া অপেক্ষা ক্ষণকালও প্রজ্বলিত হওয়া শ্রেয়।

৪১০ লোক সংগ্রামে গমনপূর্ব্বক মনুষ্যের উৎকৃষ্ট কার্য্য সম্পাদন করিয়া ধর্ম্মের অবৃণত্ব ও আত্মপ্রসাদ লাভ করে।

৪১১। বীরব্যক্তিরা লাভ হউক বা না হউক কিছুতেই তাপিত হন না; ফলত তাঁহারা ধনতৃষা পরিত্যাগ করিয়া অবিচ্ছেদে বলসাধ্য কার্য্যে প্রবৃত্ত হইয়া থাকেন।

৪১২। বীরের স্বীয় প্রভাব উদ্ভাবনে প্রবৃত্ত হওয়া কর্ত্তব্য, নচেৎ প্রাণ পরিত্যাগ শ্রেয়ঃ, তাহাদের ধর্ম্মে নিরপেক্ষ হইয়া জীবিত থাকিবার আবশ্যক নাই।

৪১৩। কুনদী অল্পজলে পরিপূর্ণ হয়; মূষিকের অঞ্জলি অল্পদ্রব্যে পূর্ণ হয়, কাপুরুষ অল্পমাত্র লাভেই সন্তুষ্ট হইয়া থাকে।

৪১৪। পরাজিত হইয়া প্রাণ ত্যাগ করিওনা, জীবনে নিরপেক্ষ হইয়া পরাক্রম প্রকাশ কর।

৪১৫। বুদ্ধিমান্ ব্যক্তি আপনার পতন সময়েও শত্রুর জঙ্ঘা গ্রহণ পূর্ব্বক তাহার সহিত নিপতিত হয়; ছিন্নমূল হইলেও কদাপি ভগ্নোদ্যম হয় না।

৪১৬। লোক যাহার অদ্ভুত মহৎ চরিত্রের বিষয় জল্পনা না করে সে স্ত্রীও নহে পুরুষ নহে; তাহার জন্ম কেবল সংখ্যাবর্দ্ধনের নিমিত্ত।

৪১৭। দান, তপস্যা, সত্য, বিদ্যা ও অর্থলাভ বিষয়ে যাহার কথা উচ্চারিত না হয়, সে কেবল মাতার মন স্বরূপ।

৪১৮। যে ব্যক্তি অধ্যয়ন, তপস্যা, সম্পত্তি, বিক্রম প্রভৃতি কর্ম্ম দ্বারা অন্যকে পরাভব করিতে সমর্থ হয়, সেই যথার্থ পুরুষ।

৪১৯। শত্রুগণ যে ব্যক্তিকে ভয় করে না এবং যে ব্যক্তি লোকের গ্রাসাচ্ছাদনবিহীন, হীনবীর্য্য, নীচাশয়, বন্ধুগণ তাহারে প্রাপ্ত হইয়া সুখী হয় না।

৪২০। কোন কামিনী যেন ক্রোধশূন্য, নিরুৎসাহ নিবীর্য্য শত্রু-কুলের আনন্দজনক পুত্র প্রসব না করে।

৪২১। সন্তোষ, দয়া, শত্রুগণের প্রতি অনুত্থান ও ভয় শ্রীনাশের প্রধান কারণ; নিরীহব্যক্তি কদাচ মহত্ত্ব লাভ করিতে সমর্থ হয় না।

৪২২। পরের পরাক্রম সহ্য করিতে পারে বলিয়া নরের নাম পুরুষ হইয়াছে; যে নর স্ত্রীলোকের ন্যায় নিরীহভাবে কালাতিপাত করে, তাহার পুরুষ নামের কিছুই সার্থকতা থাকে না।

৪২৩। যে ব্যক্তি আপনার প্রিয়কার্য্য ও সুখ পরিত্যাগপূর্ব্বক সম্পত্তি লাভের চেষ্টা করে, সে অচিরাৎ আত্মীয়গণকে হৃষ্ট করিতে পারে।

৪২৪। প্রাণিগণ পক্বফলশালী পাদপের ন্যায় যাঁহাকে প্রাপ্ত হইয়া জীবিকা নির্ব্বাহ করে, তাঁহারই জীবন সার্থক।

৪২৫। যে মহাবল পরাক্রান্ত বীরের বলবিক্রমে বান্ধবগণ সুখী হন, তাঁহার জীবন ধন্য।

৪২৬। যে ব্যক্তি স্বীয় বাহুবল প্রভাবে জীবিকা নির্ব্বাহ করে, সে ইহলোকে বিপুল কীর্ত্তি ও পরলোকে সদগতিলাভ করিতে পারে।

৪২৭। যে লোক স্বীয় জীবন রক্ষার্থী হইয়া বিক্রম ও তেজ প্রকাশ না করে, পণ্ডিতগণ তাহারে চৌর বলিয়া নির্দ্দেশ করেন।

৪২৮। সকল কর্ম্মেরই ফল অনিত্য; পণ্ডিতরা কর্ম্মফল অনিত্য বলিয়া জানেন, তথাপি কর্ম্মানুষ্ঠানে বিরত হন না; এই নিমিত্ত তাঁহারা কখনও কর্ম্মফল প্রাপ্ত কখনও বা উহাতে বঞ্চিত হন। আর যাঁহারা কর্ম্মানুষ্ঠানে নিতান্ত পরাঙ্মুখ হইয়া নিশ্চেষ্ট ভাবে কালাতিপাত করেন; তাঁহাদের কখনই ফল লাভ হয় না, নিশ্চেষ্টতার ফল একমাত্র অভাব; চেষ্টার ফল দুই প্রকার প্রাপ্তি ও অপ্রাপ্তি।

৪২৯। প্রাজ্ঞব্যক্তি কার্য্যসিদ্ধি অবশ্যই হইবে, মনে মনে এই নিশ্চয় করিয়া সতত সমুত্থিত, জাগরিত, শ্রেয়স্কর কর্ম্মে নিযুক্ত হইয়া থাকেন। যে লোক উক্তরূপ কার্য্যের অনুষ্ঠান করে তাঁহার অচিরাৎ বৃদ্ধি হয়।

৪৩০। কোনপ্রকার আপদেই পুরুষের ভীত হওয়া উচিত নহে; পুরুষ যদি কখনও মনে মনে ভীত হন, তথাপি ভীতের ন্যায় ব্যবহার কদাচ করিবেন না।

৪৩১। লোক অত্যন্ত সৌহার্দ্দ নিবন্ধন অন্যের উপাসনা করে, কিম্বা বদ্ধবৎসা ধেনুর ন্যায় শক্তিহীনতা প্রযুক্ত অন্যের কল্যাণ কামনা করে।

৪৩২। বিপদাহত অজস্র ক্রুদ্ধ, লুব্ধ, ক্ষীণ, গর্ব্বিত, অপমানকারী, স্পর্দ্ধাশীল ব্যক্তিকে বশীভূত করা কর্ত্তব্য।

৪৩৩। পাপাত্মা ব্যক্তি পাপ হইতে নিবারিত হইলেও পাপ ইচ্ছা করে; কিন্তু পুণ্যাত্মাব্যক্তি পাপকর্ম্মে নিয়োজিত হইলেও শুভ ইচ্ছা করেন।

## ( ভীষ্মপর্ব্ব )

১। যে ব্যক্তি স্বকীয় দেহ স্বরূপ কুলধর্ম্মকে বিনষ্ট করে, সেই ধর্ম্ম পুনরায় তাহাকে সংহার করে।

২। জিগীষুগণ সত্য, দয়া ও একমাত্র ধর্ম্ম দ্বারা যে প্রকার জয়লাভ করিয়া থাকেন, বলবীর্য্য দ্বারা সে প্রকার হয় না।

## ( দ্রোণপর্ব্ব )

১। প্রাণ রক্ষার্থ মিথ্যা কহিলে পাপস্পৃষ্ট হইতে হয় না।

২। কামিনীদিগের নিকট, বিবাদস্থলে এবং গো ও ব্রাহ্মণ রক্ষার্থে মিথ্যা কহিলে পাতক নাই।

৩। স্বমুখে স্বীয় গুণকীর্ত্তন করা কদাপি সাধুজনের কর্ত্তব্য নহে।

## ( কর্ণপর্ব্ব )

১। হিংস্রদিগের হিংসা নিবারণার্থেই ধর্ম্মের সৃষ্টি হইয়াছে উহা প্রাণিগণকে ধারণ ( রক্ষা ) করে বলিয়া ধর্ম্মনামে নির্দ্দিষ্ট হইতেছে। অতএব যদ্দ্বারা প্রাণিগণের রক্ষা হয় তাহাই ধর্ম্ম। যাহারা অন্যের সন্তোষ উৎপাদনই ধর্ম্ম, ইহা স্থির করিয়া অন্যায় সহকারে পরদারাপহরণাদি কার্য্যে প্রবৃত্ত হয়, তাহাদের সহিত আলাপ করাও কর্ত্তব্য নহে।

২। যদি কেহ কাহাকে বিনাশ করিবার মানসে কাহারও নিকট তাহার অনুসন্ধান করে, তাহা হইলে জিজ্ঞাসিত ব্যক্তির মৌনাবলম্বন করা উচিত। যদি একান্তই কথা কহিতে হয় তাহা হইলে সেই স্থলে মিথ্যা বাক্য প্রয়োগ করা কর্ত্তব্য, ঐরূপ স্থলে মিথ্যাও সত্য স্বরূপ হয়। প্রাণ বিনাশ, বিবাহ, সমস্ত জ্ঞাতি নিধন এবং উপহাস এই কয়েক স্থলে মিথ্যা কহিলেও উহা দোষাবহ হয় না। ধর্ম্মতত্ত্বদর্শীরাও উহাতে অধর্ম্ম নির্দ্দেশ করেন না। যেস্থলে মিথ্যা শপথ দ্বারাও চৌর সংসর্গ হইতে মুক্তিলাভ হয়, সে স্থলে মিথ্যা বাক্য প্রয়োগ করাই শ্রেয়ঃ। সে মিথ্যা নিশ্চয়ই সত্যস্বরূপ হয়।

৩। সমর্থ হইলেও চৌরাদিকে ধনদান করা বিধেয় নহে, পাপাত্মাদিগকে ধন দান করিলে অধর্ম্মাচরণ নিবন্ধন দাতাকেও নিতান্ত নিপীড়িত হইতে হয়।

৪। এই জীবলোকে মাননীয় ব্যক্তি যতদিন সম্মানলাভ করেন, ততদিন তিনি জীবিত বলিয়া নির্দ্দিষ্ট হইতে পারেন। তিনি অপমানিত হইলেই তাঁহাকে জীবন্মৃত বলিয়া নির্দ্দেশ করা যায়।

৫। নীচাশয়রা দুঃখে নিমগ্ন হইয়া প্রায়ই দৈবকে নিন্দা করিয়া থাকে; আপনাদিগের দুষ্কর্ম্মের প্রতি কিছুতেই দৃষ্টিপাত করে না।

## ( শান্তিপর্ব্ব )

১। ক্ষমা, ইন্দ্রিয়সংযম, শৌচ, বৈরাগ্য, অমৎসরতা, অহিংসা ও সত্যই সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট। সাধুগণ সতত ঐ সমস্ত গুণের সেবা করিয়া থাকেন।

২। পাপকর্ম্মের অনুষ্ঠান করিলে তাহার প্রচার, মাঙ্গলিক কার্য্যের অনুষ্ঠান, অনুতাপ, দান, তপস্যা, শান্তি তীর্থগমন, ধর্ম্মগ্রন্থ পাঠ ও জপ দ্বারা উহার বিনাশ হইয়া থাকে।

৩। লোক ত্যাগশীল হইলে পাপানুষ্ঠানে বিরত হয়। বেদে নির্দ্দিষ্ট আছে যে, ত্যাগশীল ব্যক্তিকে জন্ম মৃত্যুজনিত যন্ত্রণা সহ্য করিতে হয় না। তিনি মোক্ষপথ অবলম্বন পূর্ব্বক অনায়াসে ব্রহ্মলাভ করিতে সমর্থ হয়েন। লোক ত্যাগশীল না হইলে কদাচ সমগ্র ধর্ম্মলাভে সমর্থ হয় না।

৪। জগতে ক্লীব ও দীর্ঘসূত্রীর কখনও শ্রেয়োলাভ হয় না।

৫। যে ব্যক্তি নিতান্ত হতভাগ্য, যে কোনক্রমেই জনসমাজে প্রতিপত্তি লাভ করিতে সমর্থ নহে এবং যাহার পুত্র কলত্র এবং পশু প্রভৃতি কিছুই নাই, সেই অর্থচিন্তা পরাঙ্মুখ হইয়া ভিক্ষাবৃত্তি অবলম্বন করে।

৬। ইহলোকে অকিঞ্চনতার অভিলাষ করা নিতান্ত অকর্ত্তব্য, নির্ধনতা নিতান্ত নিন্দনীয়। ঋষিগণই অর্থোপার্জ্জন ও অর্থ রক্ষায় উপেক্ষা করিয়া ধর্ম্মানুষ্ঠান করেন, কিন্তু গৃহস্থের পক্ষে ওরূপ কার্য্য করা কর্ত্তব্য নহে। কারণ গৃহস্থ ধন দ্বারা ধর্ম্মোপার্জ্জন করিতে পারে, কেহ ঐশ্বর্য্য অপহরণ করিলে তাহাকে ক্ষমা করা কর্ত্তব্য নহে।

৭। ইহলোকে দরিদ্রতা অপেক্ষা গুরু দোষ আর কিছুই নাই। দরিদ্রলোকদিগকে নিয়তই মিথ্যাপবাদদূষিত দেখিতে পাওয়া যায়।

৮। নির্ধনব্যক্তি পতিতের ন্যায় সর্ব্বদা শোক করিয়া থাকে সুতরাং পতিত ও নির্ধনে কিছুই ইতর বিশেষ নাই।

৯। যেমন পর্ব্বত হইতে নদী সমূহের সঞ্চার হয়, সেইরূপ সঞ্চিত অর্থ হইতে বিবিধ সৎকার্য্য অনুষ্ঠিত হইয়া থাকে।

১০। লোক অর্থ হইতেই ধর্ম্ম, কাম ও স্বর্গলাভে সমর্থ হয়। অর্থ না থাকিলে জীবিকানির্ব্বাহ করাও কঠিন হইয়া উঠে, ধন বিহীন অল্পবুদ্ধি পুরুষের ক্রিয়াকলাপ গ্রীষ্মকালীন সামান্য নদী সমূহের ন্যায় বিলুপ্ত হইয়া যায়। ইহলোকে যাহার অর্থ আছে সেই ব্যক্তিই বন্ধুবান্ধবসম্পন্ন প্রধান পুরুষ বলিয়া গণনীয় ও পণ্ডিত পদবাচ্য হইয়া থাকে।

১১। নির্ধন ব্যক্তি অর্থাগমের চেষ্টা করিলেও তাহা ব্যর্থ হয়। মাতঙ্গ যেমন মাতঙ্গের সহিত মিলিত হয়, তদ্রূপ অর্থ ও অর্থের সহিত মিলিত হইয়া থাকে।

১২। অর্থ হইতে ধর্ম্ম, কাম, হর্ষ, ধৈর্য্য, ক্রোধ, শাস্ত্রজ্ঞান ও মত্ততা উৎপন্ন হয়। ধনই কুলমর্য্যাদা ও ধর্ম্মবুদ্ধির নিদান।

১৩। নির্ধন ব্যক্তি ইহলোকে ও পরলোকে সুখী হইতে পারে না, লোকের শরীর কৃশ হইলে তাহাকে কৃশ বলা যায় না, যাহার অর্থ না থাকে সেই যথার্থ কৃশ।

১৪। অসুরগণ দেবতাদিগের জ্ঞাতি, কিন্তু দেবগণ তাহাদিগকে নিপাতিত করিয়া অর্থগ্রহণ করিয়াছেন। অন্যকে পরাজিত করিয়া অর্থ গ্রহণ না করিলে ধর্ম্মানুষ্ঠান করা নিতান্ত সহজ হয় না। বেদে নির্দ্দিষ্ট আছে অধ্যয়ন পূর্ব্বক পাণ্ডিত্যলাভ ও বিবিধ যত্ন সহকারে ধন

আহরণ পূর্ব্বক সংকার্য্য করা অবশ্য-কর্ত্তব্য। দেবগণ বিদ্রোহাচরণ করিয়া স্বর্গের সমস্ত স্থান অধিকার ও জ্ঞাতিবর্গকে পীড়ন করিয়া বিপুল অর্থ সংগ্রহ করিয়াছেন। অধ্যয়ন, অধ্যাপন, যজন, যাজন ও অর্থ-সংগ্রহ অতি শ্রেয়স্কর কার্য্য।

১৫। এই জগতে অনেক লোক উৎকৃষ্ট ও অপকৃষ্ট কার্য্যের অনুষ্ঠান করিয়া আপনার পার্থিব সুখস্বাচ্ছন্দ্যের নিদানভূত ভার্য্যা প্রভৃতি পরিবারবর্গকে প্রতিপালন করিয়া থাকে; কিন্তু তাহাদের দেহাবসানে সেই সমুদয় কর্ম্মের ফলভোগ করিতে হয়।

১৬। এই সংসার রথচক্রের ন্যায় নিরন্তর ভ্রমণ করিতেছে। ইহাতে জীবগণ কর্ম্মে বদ্ধ হইয়া জীবগণের সহিত সমাগত হয়। এই নিতান্ত অকিঞ্চিৎকর সংসার জন্ম, মৃত্যু, জরা, ব্যাধি ও বেদনায় নিতান্ত সমাকীর্ণ রহিয়াছে, যে ব্যক্তি ইহা পরিত্যাগ করিতে পারেন, তিনিই যথার্থ সুখলাভে সমর্থ হয়েন।

১৭। দেবগণকে স্বর্গ হইতে এবং মহর্ষিগণকে স্ব স্ব স্থান হইতে পরিভ্রষ্ট হইতে দেখিয়া কোন্ সূক্ষ্মদর্শী ব্যক্তি সংসার-বাসের বাসনা করিবে।

১৮। জলার্থী ব্যক্তি কূপ খনন পূর্ব্বক জল প্রাপ্ত না হইয়া পঙ্কলিপ্ত গাত্রে প্রতিনিবৃত্তি হওয়া, মধুলোলুপ ব্যক্তি মহাবৃক্ষে আরোহণ ও মধু আহরণ পূর্ব্বক মধুপান না করিয়া প্রাণত্যাগ করা, ধর্ম্মার্থী ব্যক্তি আশাবলে প্রভূত পথ অতিক্রম পূর্ব্বক নিরাশ হইয়া প্রতিনিবৃত্ত হওয়া, বীরপুরুষের সমুদয় শত্রু নিপাতিত করিয়া পরিশেষে আত্মহত্যা করা এবং ক্ষুধিত ব্যক্তির অন্নলাভ ও কামুক পুরুষের কামিনী লাভ করিয়া ভোগ না করা অত্যন্ত শোচনীয়।

১৯। আপদগ্রস্ত, জরাগ্রস্ত অথবা শত্রুহস্তে পরাজিত ব্যক্তিরই সমুদয় ঐশ্বর্য্য পরিত্যাগ পূর্ব্বক বৈরাগ্য অবলম্বন করা কর্ত্তব্য। সূক্ষ্মদর্শী বুদ্ধিমান লোকরা এই নিমিত্তই বিষয় পরিত্যাগ ধর্ম্মবিরুদ্ধ অকর্ত্তব্য বলিয়া বোধ করেন।

২০। যে ব্যক্তি পুত্র, পৌত্র, দেবতা, ঋষি, অতিথি ও গুরুজনের ভরণপোষণ করিতে অসমর্থ, সেই ব্যক্তিই একাকী অরণ্য মধ্যে কাল হরণ করিতে পারে।

২১। অরণ্যচারী মৃগ, বরাহ ও পক্ষিগণের ন্যায় পুণ্যকর্ম্মানুষ্ঠান বিমুখ বনচারী মনুষ্যগণও স্বর্গলাভে সমর্থ হয়।

২২। যদি ত্যাগশীল হইলেই সিদ্ধিলাভ করা যাইত তাহা হইলে পর্ব্বত ও বৃক্ষগণেরও অনায়াসে সিদ্ধিলাভ হইত। লোক আপনার ভাগ্যবলেই সিদ্ধ হয় অন্যের ভাগ্যবলে কদাচ সিদ্ধিলাভে সমর্থ হয় না। অতএব কর্ম্মানুষ্ঠান করা সকলের কর্ত্তব্য, কর্ম্মব্যতীত সিদ্ধিলাভের উপায়ান্তর নাই। যদি কেবল আপনার ভরণপোষণ করিলেই সিদ্ধি লাভ করা যাইত তাহা হইলে জলজন্তু ও স্থাবরগণেরও অনায়াসে সিদ্ধিলাভ হইত। জগতের যাবতীয় লোক স্ব স্ব কর্ম্মে ব্যাপৃত রহিয়াছে অতএব কর্ম্মানুষ্ঠানই অবশ্য কর্ত্তব্য। কর্ম্মহীন ব্যক্তি কদাচ সিদ্ধিলাভ করিতে পারে না।

২৩। সিদ্ধিলাভ সকলেরই প্রার্থনীয় কিন্তু ধর্ম্মত্যাগ করিলে কদাপি সিদ্ধিলাভের সম্ভাবনা নাই; সুতরাং কর্ম্মানুষ্ঠানের প্রধান উপায় গৃহস্থাশ্রম অতি পবিত্র ও সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। যাহারা কর্ম্মের নিন্দা করিয়া কুপথে পদার্পণ করে, তাহারা নিতান্ত মূঢ়, অর্থহীন ও পাপাত্মা। যাহারা শাশ্বত দেবলোকে গমন, পিতৃলোকে গমন ও

ব্রহ্মপ্রাপ্তির পথ ত্যাগ করে, তাহাদিগকে পরিশেষে কীটযোনি প্রাপ্ত হইতে হয়। গার্হস্থ্যধর্ম্ম অবলম্বন পূর্ব্বক বিবিধ পুণ্যকর্ম্মের অনুষ্ঠান করিলে যথার্থ তপোনুষ্ঠান করা হয়। প্রতিদিন যথা নিয়মে দেবার্চ্চনা, পিতৃতর্পণ, ব্রহ্মোপাসনা ও গুরুর পরিচর্য্যা করা নিতান্ত সহজ ব্যাপার নহে। উহা অনুষ্ঠান করিতে পারিলে সিদ্ধিলাভ হয়। গার্হস্থ্য ধর্ম্ম প্রতিপালনই মানবদিগের মহাতপস্যা সন্দেহ নাই। উহার অনুষ্ঠান করিতে পারিলে সর্ব্বপ্রকার সিদ্ধিলাভ করা যাইতে পারে। রাগদ্বেষ শূন্য নির্ম্মৎসর ব্রাহ্মণগণ গার্হস্থ্যধর্ম্মানুষ্ঠানকে তপস্যা বলিয়া কীর্ত্তন করিয়া গিয়াছেন। গৃহস্থাশ্রম ভিন্ন অন্য আশ্রমে সিদ্ধিলাভের সম্ভাবনা নাই।

২৪। দেবগণও কর্ম্মানুষ্ঠান দ্বারা দেবত্বলাভ করিয়াছেন। যে পিতৃলোকরা জলবর্ষণ দ্বারা প্রাণিগণের প্রাণ রক্ষা করিতেছেন তাঁহাদিকেও বিধি অনুসারে কর্ম্মানুষ্ঠান করিতে হয়।

২৫। যাহারা বেদোক্ত নিয়ম পরিত্যাগ করে তাহারাই নাস্তিক।

২৬। যে ব্যক্তি ধর্ম্মার্থ অবলম্বন পূর্ব্বক ধন উপার্জ্জন করিয়া সৎকার্য্যে ব্যয় করেন তিনি সাত্ত্বিক সন্ন্যাসী।

২৭। যিনি গার্হস্থ্যসুখাস্বাদনে নিরপেক্ষ হইয়া মোক্ষকামনার বলে পরিভ্রমণ করতঃ দেহ পরিত্যাগ করেন তিনি তামস সন্ন্যাসী। যে জীতেন্দ্রিয় ঋষি বৃক্ষমূলে অবস্থান ও কাহারও নিকট কিছু প্রার্থনা না করিয়া ভিক্ষার্থ পর্য্যটন করেন তিনি ভিক্ষুক সন্ন্যাসী। আর যে ক্রোধ, হর্ষ ও ক্রূরতা পরিত্যাগ করিয়া নিয়ত বেদধ্যয়ন করে, তাহাকেও ভিক্ষুক সন্ন্যাসী বলা যায়।

২৮। পণ্ডিতরা বলিয়া থাকেন যে, এক গৃহস্থাশ্রম ব্রহ্মচর্য্যাদি তিন আশ্রমের তুল্য, অন্য অন্য আশ্রমে কেবল স্বর্গলাভ হয়, কিন্তু গৃহস্থাশ্রমে কাম ও স্বর্গ উভয়ই লাভ হইতে পারে।

